# HINTS

ON

# The Study of Sanskrit.

BY

**NRISINHARAM MUKHOPADHYA KABYASINDHU,**

AUTHOR OF SANSKRIT

VYAKARANA SOPAN &c., &c.,

**SECOND EDITION.**

*REVISED & ENLARGED.*

PUBLISHED BY

**B. M. DUTT.**

**THE STUDENTS' LIBRARY.**

67, COLLEGE STREET,

***CALCUTTA.***

1914.

# FOREWORD.

An attempt has been here made to facilitate the learning of the Sanskrit language. Without translation and retranslation it is impossible to learn a language. The method of teaching Sanskrit adopted in our schools renders it indispensable that there should be text-books embodying a vocabulary and translation. The elementary Sanskrit Grammar taught in schools and colleges for the Matriculation Examination and the Intermediate Examination in Arts does not assist at the acquirement of a knowledge of the language itself

I humbly think that no Text-book on translation hitherto published is up to the mark, most of them being but an easy and lucid presentment of portions of the Sanskrit Grammar A knowledge, moreover, of the synonyms and antonyms of words and roots is indispensable to the acquirement of a language; but no attention seems to have been paid to this department hitherto. This little book is intended to combine the threefold advantages of a grammar, a vocabulary and a translation manual My endeavour has been to lead the learner progressively, through the necessary rules of grammar, and with the aid of a fairly exhaustive vocabulary, to acquire a mastery of the language. No important rule of grammar has been left out; and no pains have been spared to assist the learner in comprehending the rules and making proper use of them. To teach him to form Sanskrit sentences and by and by to translate Sanskrit

into English and Bengali, English and Bengali into Sanskrit has been my prime object. Syntax, Moods and Tenses have also been laid under contribution, and copious examples of each kind nave been added. The English and the Sanskrit languages have been placed in such parallel positions as might bring out in relief alike their intrinsic harmony and their extrinsic discord. The copious exercises which have been added at the end of each section will, it is hoped, enhance the value of the book. Then follow in succession (1) the questions that have been set in the University Examinations, (2) 2,500 selected English words for translation in to sanskrit, (3) 300 Sanskrit roots with their গণ, পদী and meaning in English illustrated with Sanskrit sentences, (4) leading conjugations of 150 familiar roots in the important moods and tenses.

Great are the obligations which the writer owes, in the first place to such eminent writers as Profs. Monier Williams, Max Muller and Mr. Apte whose services to the cause of Sanskrit language and literature are simply beyond praise ; and in the second, to Pandits Chandra Mohan Siddhantabagis, late Professor in the Sanskrit College, Calcutta, and Ramtaran Siromani, author of Ganadarpaṅa, whose works have been inestimable helps to the writer.

UTTARPARA :
*6th December.*
1910.

N. R. MUKHERJEE.

# দ্বিতীয় সংস্করণের বিজ্ঞাপন।

পাণিনির মত পৃথিবীর সর্ব্বত্র প্রামাণ্য। বিশেষতঃ যখন কলিকাতা বিশ্ববিদ্যালয়ের কর্তৃপক্ষ পাণিনিমতই শিক্ষণীয় বলিয়া নির্দেশ করিয়াছেন, তখন বিশ্ববিদ্যালয়ে প্রবেশার্থী ছাত্রগণের প্রথম হইতেই পাণিনির মতানুসারে সংস্কৃত ব্যাকরণ শিক্ষা করা উচিত। এ নিমিত্ত, বর্ত্তমান সংস্করণ আদ্যন্ত যথাসম্ভব পাণিনি মতানুসারে সংশোধিত হইয়া প্রকাশিত হইল। সন্ধি, ণত্ব, ষত্ব, কারক, বিভক্ত্যর্থ প্রকরণ ও তদ্ধিত প্রকরণে প্রত্যেক সূত্রের নিম্নে পাণিনির সূত্র সংখ্যা প্রদত্ত হইয়াছে। আমি কৃতজ্ঞতা সহকারে স্বীকার করিতেছি, আমার হিতাকাঙ্ক্ষী বেনারস সংস্কৃত কলেজের অধ্যাপক পণ্ডিত শ্রীযুক্ত রসিকলাল ভট্টাচার্য্য, এম, এ, এই পুস্তকের আদ্যন্ত সংশোধন বিষয়ে বিশেষ সাহায্য করায় আমি তাঁহার নিকট চিরকৃতজ্ঞতা পাশে বদ্ধ রহিলাম।

এক্ষণে কৃতবিদ্য শিক্ষক মহোদয়গণ সমীপে সবিনয় প্রার্থনা, যদি তাঁহারা এই পুস্তকের কোন অংশে ভ্রম বা প্রমাদ দেখিতে পান, অথবা কোন অংশ পরিত্যক্ত বা নূতন ভাবে সংযোজিত করা উপযুক্ত বিবেচনা করেন, অনুগ্রহ করিয়া পত্র লিখিতে চরিতার্থ হইব।

উত্তর পাড়া।
১লা এপ্রেল, ১৯১৪।

শ্রীনৃসিংহরাম শর্ম্মা।

# সূচী

# THE STUDY OF SANSKRIT.

## বর্ণনির্ণয়।

১। অ ই উ, ক খ গ ইত্যাদি এক একটিকে বর্ণ বলে। বর্ণ দ্বিবিধ, স্বর ও ব্যঞ্জন। যে সকল বর্ণ স্বয়ং উচ্চারিত হয়, তাহাদিগকে স্বরবর্ণ বলে; এবং যে সমস্ত বর্ণ স্বরবর্ণের আশ্রয় ব্যতিরেকে স্বতন্ত্র উচ্চারিত হয় না, তাহাদিগকে ব্যঞ্জন বর্ণ বলে।

---

### স্বর বর্ণ।

২। অ আ ই ঈ উ ঊ ঋ ৠ ঌ এ ঐ ও ঔ এই ত্রয়োদশ বর্ণকে স্বর বলে (১)। স্বর দুই প্রকার, হ্রস্ব ও দীর্ঘ। অ ই উ ঋ ঌ এই পাঁচটি হ্রস্ব স্বর। আ ঈ ঊ ৠ এ ঐ ও ঔ এই আটটি দীর্ঘ স্বর। ঌকার দীর্ঘ নাই।

---

(১) বৈয়াকরণেরা অ ই উ প্রভৃতি স্বরবর্ণের উচ্চারণকালভেদে হ্রস্ব, দীর্ঘ ও প্লুত এই তিন ভেদ নির্দ্দেশ করিয়াছেন। যাহাদের উচ্চারণে সর্ব্বাপেক্ষা অল্পকাল আবশ্যক হয়, তাহারা হ্রস্ব বা এক মাত্রিক, যাহাদের উচ্চারণে হ্রস্ব অপেক্ষা দ্বিগুণ সময় আবশ্যক হয়, তাহারা দীর্ঘ বা দ্বিমাত্রিক এবং যাহাদের উচ্চারণকাল হ্রস্ব স্বরের উচ্চারণ কাল অপেক্ষা তিন গুণ, তাহারা প্লুত বা ত্রিমাত্রিক। লিখিত বর্ণমালার মধ্যে দীর্ঘ স্বরের ন্যায় প্লুত স্বরের নিমিত্ত কোন স্বতন্ত্র বর্ণ না থাকা কেবল বর্ণমালার ত্রুটীমাত্র। বস্তুতঃ উচ্চার্য্যমাণ বর্ণই বর্ণ, লিখিত বর্ণ কেবল উচ্চার্য্যমাণ বর্ণের বোধক চিহ্নমাত্র; এই জন্য প্লুত স্বর যে দীর্ঘ স্বরের ন্যায় স্বতন্ত্র বর্ণ নহে, ইহা কেবল বৈয়াকরণদের কল্পনা মাত্র, এরূপ মনে করা কিছুতেই সঙ্গত নহে। ফলতঃ, হ্রস্ব, দীর্ঘ ও প্লুত এই ত্রিবিধ স্বর মিলিয়া স্বরবর্ণ ২২টি।

## ব্যঞ্জন বর্ণ।

৩। ক খ গ ঘ ঙ, চ ছ জ ঝ ঞ, ট ঠ ড ঢ ণ, ত থ দ ধ ন, প ফ ব ভ ম, য র ল ব, শ ষ স হ, ং ঃ এই পঁয়ত্রিশটি ব্যঞ্জন বর্ণ (১)। তন্মধ্যে ক অবধি ম পর্য্যন্ত পঁচিশটিকে স্পর্শ-বর্ণ বলে। স্পর্শ-বর্ণ সকল পাঁচ বর্গে বিভক্ত। ক খ গ ঘ ঙ, এই পাঁচটি কবর্গ। চ ছ জ ঝ ঞ, এই পাঁচটি চবর্গ। ট ঠ ড ঢ ণ, এই পাঁচটি টবর্গ। ত থ দ ধ ন, এই পাঁচটি তবর্গ। প ফ ব ভ ম, এই পাঁচটি পবর্গ। য র ল ব, এই চারিটিকে অন্তঃস্থ বর্ণ বলে। শ ষ স হ, ইহাদের নাম উষ্মবর্ণ। ং অনুস্বার এবং ঃ বিসর্গ, এই দুই বর্ণকে অযোগবাহ বলে।

৪। যে সকল বর্ণের উচ্চারণস্থান এবং প্রযত্ন একরূপ, তাহারা পরস্পর সবর্ণ।

---

## বর্ণের উচ্চারণ স্থান।

(ক) অ আ হ এবং কবর্গ, ইহাদের উচ্চারণ স্থান কণ্ঠ; এজন্য, ইহাদিগকে কণ্ঠ্য বর্ণ বলে (২)।

(খ) ই ঈ য শ এবং চবর্গ, ইহাদের উচ্চারণস্থান তালু; এজন্য, ইহাদিগকে তালব্য বর্ণ বলে।

---

(১) মধ্যে স্বরবর্ণ ব্যবধান না থাকিয়া দুই বা তদধিক ব্যঞ্জনবর্ণ মিলিত হইলে তাহাকে সংযোগ বলে; যথা ঙ্+ক=ঙ্ক, ক্+ষ=ক্ষ, ন্+ট্+র=ন্ট্র ইত্যাদি।

(২) কবর্গের উচ্চারণস্থান পাণিনীয় শিক্ষাতে জিহ্বামূল বলিয়া নির্দ্দিষ্ট হইলেও বৈয়াকরণেরা সকলেই উহার কণ্ঠস্থান নির্দ্দেশ করিয়া অ আ এবং হকারের সহিত উহাকে এক শ্রেণীভুক্ত করিয়াছেন। ফলতঃ, এস্থলে বৈয়াকরণেরা কণ্ঠ এই শব্দ দ্বারা জিহ্বামূল পর্য্যন্ত কণ্ঠের সমুদয় অংশই সংগ্রহ করিয়াছেন, এইরূপ বুঝিতে হইবে।

(গ) ঋ ৠ র ষ এবং টবর্গ, ইহাদের উচ্চারণস্থান মূর্দ্ধা; এজন্য, ইহাদিগকে মূর্দ্ধন্য বর্ণ বলে।

(ঘ) ঌ ল স এবং তবর্গ, ইহাদের উচ্চারণস্থান দন্ত; এজন্য, ইহাদিগকে দন্ত্য বর্ণ বলে।

(ঙ) উ ঊ এবং পবর্গ, ইহাদের উচ্চারণস্থান ওষ্ঠ; এজন্য, ইহাদিগকে ওষ্ঠ্য বর্ণ বলে।

(চ) এ ঐ, ইহাদের উচ্চারণ স্থান কণ্ঠ ও তালু; এজন্য, ইহাদিগকে কণ্ঠ্যতালব্য বর্ণ বলে।

(ছ) ও ঔ, ইহাদের উচ্চারণস্থান কণ্ঠ ও ওষ্ঠ; এজন্য, ইহাদিকে কণ্ঠৌষ্ঠ্য বর্ণ বলে।

(জ) অন্তঃস্থ বকারের উচ্চারণস্থান দন্ত ও ওষ্ঠ; এজন্য, ইহাদিগকে দন্তৌষ্ঠ্য বর্ণ বলে।

(ঝ) ং অনুস্বারের উচ্চারণস্থান নাসিকা; এজন্য, ইহাকে অনুনাসিক বর্ণ বলে। ঙ ঞ ণ ন ম ইহারা কণ্ঠ, তালু প্রভৃতির ন্যায় নাসিকাতেও উচ্চারিত হয়, এজন্য, ইহাদিগকে অনুনাসিক বর্ণও বলে।

(ঞ) ঃ বিসর্গ আশ্রয়স্থানভাগী, অর্থাৎ যখন যে স্বরবর্ণের পর থাকে, সেই স্বরবর্ণের উচ্চারণস্থানই বিসর্গের উচ্চারণস্থান।

---

## বর্ণের প্রযত্ন।

৫। কোন বর্ণ উচ্চারণ করিবার অব্যবহিত পূর্ব্বে কণ্ঠ হইতে ওষ্ঠ পর্য্যন্ত স্থানগুলির পরস্পরের সহিত স্পর্শ, সঙ্কোচ, ব্যাদান প্রভৃতি যে সকল চেষ্টা করা যায়, তাহার নাম প্রযত্ন। প্রযত্ন পাঁচটি, যথা—স্পৃষ্ট, ঈষৎ স্পৃষ্ট, ঈষৎ বিবৃত, বিবৃত এবং সংবৃত।

(ক) স্পর্শবর্ণগুলির প্রযত্ন, "স্পৃষ্ট"; অর্থাৎ ইহাদের উচ্চারণের পূর্ব্বে জিহ্বা দ্বারা হনুমূল, তালু প্রভৃতি বর্ণের উচ্চারণস্থানগুলিকে সম্যক্ স্পর্শ করিতে হয়।

(খ) অন্তঃস্থ বর্ণের "ঈষৎ স্পৃষ্ট" প্রযত্ন; অর্থাৎ ইহাদের উচ্চারণের পূর্ব্বে উচ্চারণেন্দ্রিয়গুলির ঈষৎ স্পর্শ হয়।

(গ) উষ্মবর্ণগুলি "ঈষৎ বিবৃত" প্রযত্ন; অর্থাৎ ইহাদের উচ্চারণের পূর্ব্বে কণ্ঠ হইতে ওষ্ঠ পর্য্যন্ত সমস্ত পথ কিঞ্চিন্মাত্র ন্যূনতা রাখিয়া বিশেষরূপে খুলিয়া দেওয়া হয়।

(ঘ) স্বরবর্ণগুলির "বিবৃত" প্রযত্ন; অর্থাৎ উহাদের উচ্চারণের পূর্ব্বে সমগ্র পথ কিছুমাত্র ন্যূনতা না রাখিয়া বিশেষরূপে খুলিয়া দেওয়া হয়।

(ঙ) অকারের প্রয়োগকালে "সংবৃত" প্রযত্ন; অর্থাৎ ইহার উচ্চারণের পূর্ব্বে, উচ্চারণপথের ঊর্দ্ধ এবং অধোভাগকে, পরস্পরের নিকটে আনিতে হয়; কিন্তু ব্যাকরণের কোন কার্য্য উপস্থিত হইলে অকারেরও অন্য স্বরের ন্যায় বিবৃত প্রযত্নই ধরিয়া লওয়া হয়।

---

# সন্ধিপ্রকরণ।

৬। দুই বর্ণ পরস্পর সন্নিহিত হইলে মিলিত হয়। এই মিলনকে সন্ধি বলে। সন্ধি দুই প্রকার, স্বরসন্ধি ও ব্যঞ্জনসন্ধি। স্বরবর্ণে স্বরবর্ণে যে সন্ধি হয়, তাহাকে স্বরসন্ধি বলে। আর ব্যঞ্জনবর্ণে ব্যঞ্জনবর্ণে অথবা ব্যঞ্জনবর্ণে ও স্বরবর্ণে যে সন্ধি হয়, তাহাকে ব্যঞ্জনসন্ধি বলে।

## স্বরসন্ধি।

৭। অ ই উ বা ঋবর্ণের (১) পর সবর্ণ থাকিলে উভয়ে মিলিয়া দীর্ঘ হয়; যথা—দেব + অর্চ্চনা = দেবার্চ্চনা। দেব + আলয়ঃ = দেবালয়ঃ। দয়া + অর্ণবঃ = দয়ার্ণবঃ। বিদ্যা + আলয়ঃ = বিদ্যালয়ঃ। মণি + ইন্দ্রঃ = মণীন্দ্রঃ। গিরি + ঈশঃ = গিরীশঃ। মহী + ইন্দ্রঃ = মহীন্দ্রঃ। পৃথ্বী + ঈশ্বরঃ = পৃথ্বীশ্বরঃ। বিধু + উদয়ঃ = বিধূদয়ঃ। লঘু + ঊর্ম্মিঃ = লঘূর্ম্মিঃ। বধূ + উক্তিঃ = বধূক্তিঃ। ভূ + ঊর্দ্ধম্ = ভূর্দ্ধম্। পিতৃ + ঋণম্ = পিতৄণম্ ইত্যাদি। ( পাঃ ৬।১।১০১ )

৮। অবর্ণের পর ইবর্ণ, উবর্ণ, ঋবর্ণ ও ৯কার থাকিলে অবর্ণের সহিত ইহাদের গুণ (২) হয়; যথা—বিমল + ইন্দুঃ = বিমলেন্দুঃ। গণ + ঈশঃ = গণেশঃ। মহা + ইন্দ্রঃ = মহেন্দ্রঃ। মহা + ঈশ্বরঃ = মহেশ্বরঃ। সূর্য্য + উদয়ঃ = সূর্য্যোদয়ঃ। এক + ঊনবিংশতিঃ = একোনবিংশতিঃ। গঙ্গা + উদকম্ = গঙ্গোদকম্। গঙ্গা + ঊর্ম্মিঃ = গঙ্গোর্ম্মিঃ। দেব + ঋষিঃ = দেবর্ষিঃ। মহা + ঋষিঃ = মহর্ষিঃ। তব + ৯কারঃ = তবল্কারঃ। ( পাঃ ৬।১।৮৭ )

৯। অবর্ণের পর এ কিংবা ঐ, এবং ও কিংবা ঔ থাকিলে

---

(১) অবর্ণ বলিলে অ অথবা আ, ইবর্ণ বলিলে ই কিংবা ঈ, উবর্ণ বলিলে উ বা ঊ, ঋবর্ণ বলিলে ঋ কিংবা ৠ বুঝিতে হইবে।

(২) বৈয়াকরণেরা অকার, একার এবং ওকারের গুণ সংজ্ঞা করিয়াছেন। কোনও বর্ণের স্থানে গুণ আদেশ হইবে, একথা বলিলেই ঐ বর্ণের স্থানে উপরি উক্ত তিন বর্ণের মধ্যে কোনও একটি হইবে এইরূপ বুঝিতে হয়। কিন্তু কোন্‌টি হইবে তাহার নিশ্চয় করিবার জন্য স্থান ও প্রযত্নের আশ্রয় লইতে হইবে। যেমন অকার এবং ইকারের স্থানে একটী গুণ আদেশ করিতে হইলে, একারই আদেশ করিতে হইবে; কারণ, একারের উচ্চারণস্থান কণ্ঠ ও তালু; সুতরাং ইহাতে অকার এবং ইকার উভয়েরই উচ্চারণস্থানের সমাবেশ হইয়াছে। ঋকার এবং ৯কারের উচ্চারণস্থান গুণসংজ্ঞক বর্ণত্রয়ের মধ্যে কোনটিতেই নাই, এজন্য অকারের সহিত যথাক্রমে র্ এবং ল্ যোগ করিয়া ঋকার এবং ৯কারের গুণ আদেশ করিতে হয়।

অবর্ণের সহিত উহাদের বৃদ্ধি (১) হয়, যথা—অস্ত + এব = অস্তৈব। তব + ঐশ্বর্য্যম্ = তবৈশ্বর্য্যম্। সদা + এব = সদৈব। মহা + ঐরাবতঃ = মহৈরাবতঃ। জল + ওঘঃ = জলৌঘঃ। চিত্ত + ঔদার্য্যম্ = চিত্তৌদার্য্যম্। মহা + ওষধিঃ = মহৌষধিঃ। মহা + ঔদার্য্যম্ = মহৌদার্য্যম্। (পাঃ ৬।১।৮৮)

১০। অবর্ণান্ত উপসর্গের পর ঋকারাদি ধাতু থাকিলে ঐ অবর্ণ ও ঋকারের গুণ না হইয়া উভয়ের স্থানে একটি বৃদ্ধি আদেশ হয়; যথা—প্র + ঋচ্ছতি = প্রার্চ্ছতি। উপ + ঋচ্ছতি = উপার্চ্ছতি। (পাঃ ৬।১।৯১)

১১। প্র, বৎসতর, কম্বল, বসন, ঋণ এবং দশ শব্দের পরে ঋণ শব্দ থাকিলে গুণ না হইয়া বৃদ্ধি হয়; যথা—প্র + ঋণম্ = প্রার্ণম্, এইরূপ বৎসতরার্ণম্ ইত্যাদি। ( বার্ত্তিক )

১২। তৃতীয়া তৎপুরুষ সমাস হইলে পূর্ব্বপদের অন্তেস্থিত অকারের সহিত ঋত শব্দের ঋকারের গুণ না হইয়া বৃদ্ধি হয়; যথা—সুখ ( সুখেন ) + ঋতঃ = সুখার্ত্তঃ। ( বার্ত্তিক )

১৩। অক্ষ শব্দের পর ঊহিনী, স্ব শব্দের পর ঈর এবং ঈরিন্ এবং প্র এই উপসর্গের উত্তর উহ, ঊঢ় এবং ঊঢ়ি থাকিলে গুণ না হইয়া বৃদ্ধি হয়; যথা—অক্ষৌহিণী, স্বৈরঃ, স্বৈরী, প্রৌহঃ, প্রৌঢ়ঃ, প্রৌঢ়িঃ। ( বার্ত্তিক )

---

(১) বৈয়াকরণেরা আ ঐ এবং ঔকারের বৃদ্ধি সংজ্ঞা করিয়াছেন। কোন স্বরবর্ণের স্থানে বৃদ্ধি আদেশ করিতে হইলে স্থানীয় উচ্চারণস্থানের সহিত বৃদ্ধিসংজ্ঞক যে বর্ণের উচ্চারণ স্থানের সাদৃশ্য দেখা যাইবে, সেই বর্ণই আদেশ করিতে হইবে। যেমন অবর্ণ এবং একার বা ঐকারের স্থানে একটি বৃদ্ধি আদেশ করিতে হইলে, অথবা কেবল ইকার বা একারের স্থানে বৃদ্ধি আদেশ করিতে হইলে, ঐকারই আদেশ করিতে হইবে; কারণ, ঐকারের উচ্চারণস্থান কণ্ঠ এবং তালু; সুতরাং অকার এবং একার, অথবা কেবল ইকার বা একার, ইহাদের সকলেরই উচ্চারণস্থান ইহাতে আছে। কেবল অকারের স্থানে বৃদ্ধি আদেশ করিতে হইলে আকারই আদেশ করিতে হয়; কারণ, আকার এবং অকার উভয়েরই উচ্চারণস্থান এক। ঋকার এবং ৯কারের স্থানে বৃদ্ধি আদেশ করিতে হইলে আকারের সহিত যথাক্রমে র্ এবং ল্ যোগ করিতে হইবে।

১৪। অবর্ণান্ত উপসর্গের উত্তর একার বা ওকারাদি ধাতু থাকিলে বৃদ্ধি না হইয়া উপসর্গের অন্তেস্থিত অবর্ণের পররূপ প্রাপ্তি হয়; যথা—প্র + এজতে = প্রেজতে। উপ + ওষতি = উপোষতি। ( পাঃ ৬।১।৯৪ )

১৫। অবর্ণের পরে একারাদি এতি ও এধতি ধাতু থাকিলে পর রূপ না হইয়া বৃদ্ধিই হইবে; যথা—উপ + এতি = উপৈতি, উপ + এধতে = উপৈধতে। ( পাঃ ৬।১।৮৯ )

১৬। প্র এই উপসর্গের পর এষঃ এবং এষ্যঃ থাকিলে পররূপ না হইয়া বৃদ্ধিই হয়; যথা—প্র + এষঃ = প্রৈষঃ, প্র + এষ্যঃ = প্রৈষ্যঃ। ( বার্ত্তিক )

১৭। সমাসে অবর্ণের পর ওতু ও ওষ্ঠ শব্দ থাকিলে অবর্ণের বিকল্পে পররূপ প্রাপ্ত হয়; যথা—স্থূল + ওতুঃ = স্থূলোতুঃ, স্থূলৌতুঃ। বিম্ব + ওষ্ঠঃ = বিম্বোষ্ঠঃ, বিম্বৌষ্ঠঃ। ( বার্ত্তিক )

১৮। অসবর্ণ স্বর পরে থাকিলে ইবর্ণের স্থানে য্, উবর্ণের স্থানে ব্, ঋবর্ণের স্থানে র্ এবং ৯বর্ণের স্থানে ল্ আদেশ (১) হয়; যথা—যদি + অপি = যদ্যপি। অতি + আচারঃ = অত্যাচারঃ। অভি + উদয়ঃ = অভ্যুদয়ঃ। নদী + অম্বু = নদ্যম্বু। অনু + অয়ঃ = অন্বয়ঃ। সু + আগতম্ = স্বাগতম্। অনু + এষণম্ = অন্বেষণম্। তনূ + ঈশ্বরঃ = তন্বীশ্বরঃ। বধূ + আদি = বধ্বাদিঃ। পিতৃ + অনুমতিঃ = পিত্রনুমতিঃ। পিতৃ + উপদেশঃ = পিত্রুপদেশঃ। ৯ + আকৃতিঃ = লাকৃতিঃ। ( পাঃ ৬।১।৭৭ )

১৯। স্বরবর্ণ পরে থাকিলে এ স্থানে অয়্, ঐ স্থানে আয়্,

(১) যখন কোন বর্ণ, শব্দ বা শব্দাংশকে অপসারিত করিয়া অন্য কোন বর্ণ, শব্দ বা শব্দাংশ তাঁহার স্থান অধিকার করে, তখন ঐ নূতন বর্ণ, শব্দ বা শব্দাংশকে আদেশ বলা যায়, এবং অপসারিত বর্ণ, শব্দ বা শব্দাংশকে ঐ আদেশের স্থানী বলা যায়।

ও স্থানে অব্ এবং ঔ স্থানে আব্ (১) হয়; যথা—সে + অনম্ = শয়নম্। বিনৈ + অকঃ = বিনায়কঃ। ভো + অনম্ = ভবনম্। গো + ওঃ = গবোঃ। পৌ + অকঃ + পাবকঃ। নৌ + ইকঃ = নাবিকঃ। ( পাঃ ৬।১।৭৮ )

২০। যদি স্বরবর্ণ, বর্গের তৃতীয়, চতুর্থ, পঞ্চম কিংবা য র ল ব হ পরে থাকে, তাহা হইলে পদের অন্তেস্থিত অবর্ণপূর্ব্বক যকার বা বকারের বিকল্পে লোপ হয়; যথা—গঙ্গে + উদ্ধর = গঙ্গউদ্ধর, গঙ্গযুদ্ধর। ভুক্তৌ + ওদনম্ = ভুক্তা ওদনম্; ভুক্ত্যায়োদনম্। সাধো + উপবিশ = সাধ উপবিশ, সাধবুপবিশ। সম্পত্তৌ + উপাসনা = সম্পত্তা উপাসনা, সম্পত্তা-বুপাসনা। নরৌ + আয়াতঃ = নরা আয়াতঃ, নরাবায়াতঃ। (পাঃ ৮।৩।১৯)

২১। পদের অন্তেস্থিত একার কিংবা ওকারের পর অকার থাকিলে উভয়ের স্থানে পূর্ব্বস্বরের আদেশ হয়; (২) যথা—জলে + অবতরতি = জলেঽবতরতি। কবে + অবেহি = কবেঽবেহি। সখে + অর্পয় = সখেঽর্পয়। গুরো + অনুমন্যস্ব = গুরোঽনুমন্যস্ব। ( পাঃ ৬।১।১০৯ )

## প্রকৃতিভাব।

২২। প্লুত স্বরের, দ্বিবচনান্ত পদের অন্তেস্থিত দীর্ঘ ঈকার, দীর্ঘ-ঊকার ও একারের এবং বহুবচনান্ত অমী পদের দীর্ঘ ঈকারের সহিত পরস্থিত স্বরবর্ণের সন্ধি হয় না; যথা—মুনী + এতৌ = মুনীএতৌ, সাধূ + ইমৌ = সাধূইমৌ, লতে + ইমে = লতেইমে, অমী + আচার্য্যাঃ = অমী আচার্য্যাঃ, হরে + ইহাগচ্ছ = হরে ইহাগচ্ছ। (পাঃ ৬।১।১২৫; ১।১।১১-১২)

---

(১) স্বরবর্ণ পরে থাকিলে পদের অন্তেস্থিত গো শব্দের ওকার স্থানে বিকল্পে অব আদেশ হয়; যথা—গো + ঈশঃ = গবেশঃ, গবীশঃ। কিন্তু ইন্দ্র ও অক্ষ শব্দ পরে থাকিলে নিত্য অব হয়; যথা—গবেন্দ্রঃ, গবাক্ষঃ। ( পাঃ ৬।১।১২৩—১২৪ )

(২) পদের অন্তেস্থিত গো শব্দের ওকারের পরে অকার থাকিলে বিকল্পে প্রকৃতি ভাব হয়; অর্থাৎ সন্ধি হয় না; যথা—গো + অগ্রম্ = গোঅগ্রম্, গোঽগ্রম্। ( পাঃ ৬।১।১২২ )

২৩। ওকারান্ত কিংবা আঙ্ ভিন্ন একস্বর মাত্র অব্যয় শব্দের সহিত পরস্থিত স্বরের সন্ধি হয় না ; যথা অহো + আগমিষ্যসি = অহো আগমিষ্যসি। ঐ + ইহাগচ্ছ = ঐ ইহাগচ্ছ। (পাঃ ১ ১।১৪-১৫)

---

## ব্যঞ্জন সন্ধি।

২৪। বর্গের প্রথম ও দ্বিতীয় বর্ণ অথবা শ ষ স পরে থাকিলে, অনুনাসিক এবং য র ল ব ভিন্ন বর্ণের স্থানে বর্গের প্রথম বর্ণ হয় ; যথা—তদ্ + ত্বম্ = তত্ত্বম্। বিপদ্ + পাতঃ = বিপৎপাতঃ। ক্ষুধ্ + পিপাসা = ক্ষুৎপিপাসা। বেদ্ + থ = বেত্থ। ক্ষুধ্ + সহনম্ = ক্ষুৎসহনম্। লভ্ + স্যতে = লপ্স্যতে। ( পাঃ ৮।৪।৫৫ )

২৫। বর্গের তৃতীয় বা চতুর্থ বর্ণ পরে থাকিলে অনুনাসিক এবং য র ল ব ভিন্ন বর্ণের স্থানে বর্গের তৃতীয় বর্ণ হয় ; যথা—দিক্ + গজঃ = দিগ্‌গজঃ। অপ্ + জম্ = অব্জম্। ক্ষুধ + দমনম্ = ক্ষুদ্দমনম্। দোঘ + ধি = দোগ্ধি। ভূভৃৎ + ভিঃ = ভূভৃদ্ভিঃ। বীরুধ্ + ভিঃ = বীরুদ্ভিঃ। ( পাঃ ৮।৪।৫৩ )

২৬। পদের অন্তেস্থিত অনুনাসিক এবং য র ল ব ভিন্ন বর্ণের স্থানে বর্গের তৃতীয় বর্ণ হয়। আর যদি তাহার পরে কিছুই না থাকে, তাহা হইলে বিকল্পে প্রথম বর্ণও হয় ; যথা—বাক্ + ঈশঃ = বাগীশঃ। দিক্ + অন্তঃ = দিগন্তঃ। ধিক্ + ধনগর্ব্বিতম্ = ধিগ্ধনগর্ব্বিতম্। জগৎ + ঈশঃ = জগদীশঃ। জগৎ + বন্ধুঃ = জগদ্‌বন্ধুঃ। মহৎ + বনম্ = মহদ্বনম্। বাক্ + ০ = বাক্, বাগ্। ( পাঃ ৮।২।৩৯ )

২৭। অনুনাসিক বর্ণ পরে থাকিলে পদের অন্তেস্থিত অনুনাসিক এবং

য র ল ব হ ভিন্ন বর্ণের স্থানে বিকল্পে পঞ্চম বর্ণ হয় (১); যথা—বাক্+ ঙকারঃ=বাঙ্ঙকারঃ, বাগ্ঙকারঃ। জগৎ+নাথঃ=জগন্নাথঃ, জগদ্নাথঃ। ষট্+মুখঃ=ষড়্মুখঃ, ষণ্মুখঃ। এতদ্+মুরারী=এতন্মুরারী, এতদ্মুরারী। ( পাঃ ৮।৪।৪৫ )

২৮। দন্ত্য স অথবা তবর্গের সহিত তালব্য শ বা চবর্গের যোগ হইলে ঐ দন্ত্য স বা তবর্গ স্থানে তালব্য শ বা চবর্গ হয়; (২) যথা—হরিস্+ শেতে=হরিশ্শেতে। রামস্+চিনোতি=রামশ্চিনোতি (৩)। উৎ+ চারণম্=উচ্চারণম্। বিপদ্+চয়ঃ=বিপচ্চয়ঃ। মহৎ+ছত্রম্=মহচ্ছত্রম্। তদ্+ছবিঃ=তচ্ছবিঃ। উৎ+জ্বলঃ=উজ্জ্বলঃ। তদ্+জন্ম=তজ্জন্ম। মহৎ+ঝঞ্ঝনম্=মহজ্ঝঞ্ঝনম্। তদ্+ঝনৎকারঃ=তজ্ঝনৎকারঃ। মহান্+ জয়ঃ=মহাঞ্জয়ঃ। গচ্ছন্+ঝটিতি=গচ্ছঞ্ঝটিতি। যাচ্+না=যাচ্ঞা। যজ্+ন=যজ্ঞঃ। ( পাঃ ৮।৪।৪০ )

২৯। দন্ত্য স বা তবর্গের সহিত মূর্দ্ধন্য ষ বা টবর্গের যোগ হইলে দন্ত্য স বা তবর্গ স্থানে মূর্দ্ধন্য ষ বা টবর্গ হয়; (৪) যথা—রামস্+ষষ্ঠঃ= রামষ্ষষ্ঠঃ। রামস্+টীকতে=রামষ্টীকতে। তৎ+টীকা=তট্টীকা। এতদ্+টঙ্কারঃ=এতট্টঙ্কারঃ। সৎ+ঠকারঃ=সট্ঠকারঃ। এতদ্+ঠক্কুরঃ =এতট্ঠক্কুরঃ। উৎ+ডীনঃ=উড্ডীনঃ। এতদ্+ডামরঃ=এতড্ডামরঃ।

---

(১) মকারাদি প্রত্যয় পরে থাকিলে পদের অন্তেস্থিত বর্গীয়বর্ণ স্থানে সেই বর্গের কেবল পঞ্চ বর্ণ হয়; যথা—বাক্+মাত্রম্=বাঙ্মাত্রম্, চিৎ+ময়ম্=চিন্ময়ম্।

(২) এক বর্গের স্থানে অন্য বর্গের আদেশ যথাসংখ্য হইবে; অর্থাৎ প্রথম বর্ণ স্থানে প্রথম বর্ণ, ও দ্বিতীয় বর্ণ স্থানে দ্বিতীয় বর্ণ ইত্যাদি রূপে হইয়া থাকে। ( পাঃ ১।৩।১০ )

(৩) তালব্য শকারের পরস্থিত তবর্গের স্থানে চবর্গ হয় না; যথা—প্রশ্নঃ। পাঃ ৮।৪।৪৪ )

(৪) পদের অন্তেস্থিত টবর্গের পর দন্ত্য স বা তবর্গ থাকিলে তাহার কোন পরিবর্ত্তন হয় না; যথা—ষট্+সন্তঃ=ষট্সন্তঃ। ষট্+তে=ষট্তে। ( পাঃ ৮।৪।৪২ )

মহৎ + ঢালম্ = মহড্ঢালম্। এতদ্ + ঢক্কা = এতড্ঢক্কা। মহান্ + ডামরঃ = মহাণ্ডামরঃ। রাজন্ + ঢৌকসে = রাজণ্ঢৌকসে। আকৃষ্ + তঃ = আকৃষ্টঃ। ষষ্ + থঃ = ষষ্ঠঃ (১)। ( পাঃ ৮।৪।৪১ )।

৩০। পদের অন্তেস্থিত ক্ চ্ ট্ ত্ অথবা পকারের পরবর্ত্তী তালব্য শ স্থানে বিকল্পে ছ হয়; (২) যথা—বাক্ + শূরঃ = বাক্ছূরঃ, বাক্শূরঃ। ষট্ + শ্যামাঃ = ষট্ছ্যামাঃ, ষট্শ্যামাঃ। অপ্ + শ্রমী = অপ্ছ্রমী, অপ্শ্রমী। বিকসৎ + শতপত্রম্ = বিকসচ্ছতপত্রম্, বিকসচ্শতপত্রম্। জগৎ + শরণ্যঃ = জগচ্ছরণ্য, জগচ্শরণ্য। ( পাঃ ৮।৪।৬৩ )।

৩১। তালব্য শ পরে থাকিলে পদের অন্তেস্থিত ন্কারের পর বিকল্পে তকার আগম (৩) হয়; যথা—নিন্দন্ + শঠঃ = নিন্দঞ্চ্শঠঃ (২৮ সূত্র দেখ), = নিন্দঞ্চ্ছঠঃ, ( ৩০ সূত্র দেখ ), = নিন্দঞ্ছঠঃ (৪) অথবা নিন্দঞশঠঃ। (পাঃ ৮।৩.৩১)

৩২। যদি ছ পরে থাকে, স্বরবর্ণের পর তকার আগম হয় (৫); যথা—সিত + ছত্রম্ = সিতৎ + ছত্রম্ = সিতচ্ছত্রম্ (২৮ সূত্র দেখ)। ( পাঃ ৬।১।৭৩ )

৩৩। অনুনাসিক ভিন্ন বর্গীয় বর্ণের পর হ থাকিলে, হ স্থানে বিকল্পে

---

(১) তবর্গের পর ষ থাকিলে তবর্গের কোন পরিবর্ত্তন হয় না; যথা—সন্ + ষষ্টঃ = সন্ষষ্টঃ। ( পাঃ ৮ ৪।৪৩ )

(২) তালব্য শকারের পর স্বরবর্ণ, বর্গের পঞ্চম ও অন্তঃস্থ বর্ণ ভিন্ন অন্য বর্ণ থাকিলে হয় না; যথা—বাক্ + শ্চ্যোততি = বাক্শ্চ্যোততি।

(৩) ব্যাকরণের শাসন অনুসারে যখন কোন নূতন বর্ণ আসিয়া পূর্ব্বস্থিত বর্ণের নিকটবর্ত্তী স্থান আশ্রয় করে, তখন ঐ নূতন বর্ণকে আগম বলা যায়।

(৪) সবর্ণ পরে থাকিলে ব্যঞ্জনবর্ণের পরস্থিত বর্গের প্রথম, দ্বিতীয়, তৃতীয় ও চতুর্থ বর্ণের বিকল্পে লোপ হয়; যথা—নিন্দঞ্চ্ছঠঃ = নিন্দঞ্ছঠঃ। ( পাঃ ৮।৪।৬৫ )

(৫) কিন্তু পদের অন্তেস্থিত দীর্ঘ স্বরের পর বিকল্পে তকার হয়; যথা—লক্ষ্মী + ছায়া = লক্ষ্মীছায়া, লক্ষ্মীচ্ছায়া। ( পাঃ ৬।১।৭৬ )

সেই বর্গের চতুর্থ বর্ণ হয়; যথা—বাক্ + হরিঃ = বাগ্‌হরিঃ, বাগ্‌ঘরিঃ। অচ্ + হীনম্ = অজ্‌হীনম্, অজ্ঝীনম্। তদ্ + হিতম্ = তদ্‌হিতম্, তদ্ধিতম্। (পাঃ ৮।৪।৬২)

৩৪। যদি ল পরে থাকে, তবর্গ স্থানে ল হয়, এবং নকারের স্থানে অনুনাসিক লকার হয়; যথা—বৃহৎ + ললাটম্ = বৃহল্ললাটম্। উৎ + লেখঃ = উল্লেখঃ। এতদ্ + লীলোত্থানম্ = এতল্লীলোত্থানম্। মহান্ + লাভঃ = মহাল্লাভঃ। (পাঃ ৮।৪।৬০)

৩৫। স্বরবর্ণ পরে থাকিলে হ্রস্ব স্বরের পরবর্ত্তী, পদের অন্তেস্থিত ঙ, ণ এবং ন কারের দ্বিত্ব হয়; যথা—প্রত্যঙ্ + আত্মা = প্রত্যঙ্ঙাত্মা। সুগণ্ + ঈশঃ = সুগণ্ণীশঃ। ধাবন্ + অশ্বঃ = ধাবন্নশ্বঃ। (পাঃ ৮।৩।৩২)

৩৬। পদের অন্তেস্থিত নকারের পর চ ছ, ট ঠ, ত থ থাকিলে ন স্থানে অনুস্বার এবং স্ হয় (১)। যথা—হসন্ + চলিতঃ = হসংস্চলিতঃ = হসংশ্চলিতঃ (২৮ সূত্র দেখ), উত্থন্ + টঙ্কারঃ = উত্থংস্টঙ্কারঃ = উত্থংষ্টঙ্কারঃ (২৯ সূত্র দেখ), পতন্ + তরুঃ = পতংস্তরুঃ (২)। (পাঃ ৮।৩।৭)

৩৭। ব্যঞ্জনবর্ণ পরে থাকিলে পদের অন্তেস্থিত ম্ স্থানে অনুস্বার হয় (৩)। যথা—সত্বরম্ + যাতি = সত্বরংযাতি। করুণম্ + রোদিতি = করুণং রোদিতি। একম্ + লক্ষম্ = একংলক্ষম্। পীতম্ + বস্ত্রম্ = পীতংবস্ত্রম্। শয্যায়াম্ + শেতে = শয্যায়াংশেতে। মধুরম্ + হসতি = মধুরংহসতি। (পাঃ ৮।৩।২৩)

৩৮। স্পর্শ বর্ণ পরে থাকিলে পদের অন্তেস্থিত অনুস্বারের পর যে

---

(১) চ ছ প্রভৃতির পরে স্বরবর্ণ, বর্গের পঞ্চম বর্ণ কিংবা য র ল ব ভিন্ন বর্ণ থাকিলে নকারের কোন পরিবর্ত্তন হয় না; যথা—সন্ + ৎসরুঃ = সন্‌ৎসরুঃ।

(২) প্রশান্ এই পদের নকারের পরিবর্ত্তন হয় না; যথা—প্রশান্ তনোতি।

(৩) ক্বিপ্ প্রত্যয়ান্ত রাজ্ ধাতু পরে থাকিলে সম্ এই অব্যয় শব্দের ম্ স্থানে ং হয় না; যথা—সম্ + রাজ্ = সম্রাজ্।

বর্গের বর্ণ পরে থাকে, অনুস্বার স্থানে বিকল্পে সেই বর্গের পঞ্চম বর্ণ হয়। যথা—কিং + করোষি = কিঙ্করোষি। কথং + গচ্ছসি = কথঙ্গচ্ছসি। ( পাঃ ৮।৪ ৫৯ )

৩৯। যদি বর্গীয় বর্ণ পরে থাকে, পদমধ্যস্থিত ন্ এবং ম্ স্থানে সেই বর্গের পঞ্চম বর্ণ হয়, এবং উষ্ম বর্ণ পরে থাকিলে অনুস্বার হয়; যথা—শন্ + কতে = শঙ্কতে। সিন্ + চ্তি = সিঞ্চতি। লিন্ + পতি = লিম্পতি। গম্ + তা = গন্তা। দন্ + শনম্ = দংশনম্। পিন্ + ষন্তি = পিংষন্তি। আক্রম্ + স্যতে = আক্রংস্যতে। ( পাঃ ৮।৪।৫৮ )

৪০। উৎ উপসর্গের পর স্থা ও স্তম্ভ ধাতুর সকারের স্থানে থ হয় (১); যথা—উৎ + স্থানম্ = উৎ + থ্ থানম্ = উৎত্থানম্ ( ২৪ সূত্র দেখ ), উত্থানম্ ( ৩১ সূত্র ৩ টীকা দেখ )। উৎ + স্তম্ভনম্ = উৎ + থ্ তম্ভনম্ = উৎত্তম্ভনম্, উত্তম্ভনম্। ( পাঃ ৮।৪।৬১ )

৪১। পদের অন্তেস্থিত দন্ত্য স্ স্থানে রু হয় ( উকার ইৎ হইয়া র্ মাত্র অবশিষ্ট থাকে ); যথা—শ্রীস্ + অসৌ = শ্রীরসৌ। রবেস্ + দর্শনম্ = রবের্দর্শনম্। ( পাঃ ৮।২।৬৬ )

৪২। র পরে থাকিলে পূর্ব্ববর্ত্তী র এর লোপ হয়, এবং তৎপূর্ব্ববর্ত্তী অ ই উ এই তিনটি স্বর দীর্ঘ হয়; যথা—পিতর্ + রক্ষ = পিতারক্ষ, নির্ + রসঃ = নীরসঃ, বিধুর্ + রাজতে = বিধূরাজতে। (পাঃ ৮।৩।১৪; ৬।৩।১১১)

৪৩। অকার, বর্গের তৃতীয়, চতুর্থ অথবা পঞ্চমবর্ণ কিংবা য র ল ব হ পরে থাকিলে অকারের পরস্থিত রু স্থানে উ হয়; যথা—নরস্ + অয়ম্ = নরর্ + অয়ম্ = নর উ + অয়ম্ = নরো + অয়ম্ = নরোঽয়ম্ ( স্বর সন্ধি ২১ ), নূতনর্ + ঘটঃ = নূতন উ + ঘটঃ = নূতনোঘটঃ। (পাঃ ৬।১।১১৩ এবং ১১৪)

(১) ৩১ সূত্র ৪ টীকা দেখ।

৪৪। স্বরবর্ণ, বর্গের তৃতীয়, চতুর্থ পঞ্চম বর্ণ কিংবা য র ল ব হ পরে থাকিলে ভো, ভগো, অঘো এবং অকার ও আকারান্ত শব্দের পরস্থিত রু স্থানে য হয় (১); যথা—ভোস্ + অচ্যুত = ভোর্ + অচ্যুত = ভোয়চ্যুত, অথবা ভো অচ্যুত (২), দেবাস্ ( দেবার্ ) + ইহ = দেবায়িহ, অথবা দেবাইহ ( স্বরসন্ধি ২০ )। কুতস্ + আগতঃ = কুতর্ + আগতঃ = কুতয়াগতঃ, অথবা কুত আগতঃ। অশ্বাস্ + অমী = আশ্বার্ + অমী = অশ্বায়মী, অথবা অশ্বা অমী। (পাঃ ৮।৩।১৭)

৪৫। বর্গের প্রথম বা দ্বিতীয় বর্ণ অথবা শ ষ স পরে থাকিলে কিংবা কিছুই পরে না থাকিলে পদের অন্তেস্থিত র্ স্থানে বিসর্গ হয়; যথা—রামস্ + করোতি = রামর্ করোতি = রামঃ করোতি। রামস্ + ০ = রামর্ = রামঃ। ( পাঃ ৮।৩।১৫)

৪৬। চ ছ, ট ঠ, ত থ পরে থাকিলে বিসর্গ স্থানে স্ হয় (৩); যথা—বিমলঃ + চন্দ্রঃ = বিমলস্ + চন্দ্রঃ = বিমলশ্চন্দ্রঃ ( ২৮ সূত্র দেখ ), ভগ্নঃ + ঠক্কুরঃ = ভগ্নস্ + ঠক্কুরঃ = ভগ্নষ্ঠক্কুরঃ ( ২৯ সূত্র দেখ ); পলায়িতঃ + তস্করঃ = পলায়িতস্তস্করঃ। ( পাঃ ৮।৩।৩৪ )

৪৭। শ, ষ, স পরে থাকিলে বিসর্গ স্থানে বিকল্পে স্ হয় (৪); যথা—প্রিয়ঃ + শিষ্যঃ = প্রিয়স্ + শিষ্যঃ = প্রিয়শ্ শিষ্যঃ ( ২৮ সূত্র দেখ ) অথবা প্রিয়ঃ শিষ্যঃ। ভাগঃ + ষোড়শঃ = ভাগস্ + ষোড়শঃ = ভাগষ্

---

(১) ব্যঞ্জন বর্ণ পরে থাকিলে এই যকারের নিত্য লোপ হয়; যথা—ভোয়্ + দেবাঃ = ভোদেবাঃ। এইরূপ ভগো নমস্তে, অঘো যাহি, দেবা যান্তি। ( পাঃ ৮।৩।২২ )

(২) পদের অন্তেস্থিত ওকার পূর্ব্বক যকারের বিকল্পে লোপ হয়। ( পাঃ ৮।৩।২০ )

(৩) চ ছ ট ঠ ত থ এর পর শ ষ স থাকিলে বিসর্গের কোন পরিবর্ত্তন হয় না; যথা—কঃ + ৎসরুঃ = কঃৎসরুঃ। ঘনাঘনঃ + ক্ষোভনঃ = ঘনাঘনঃক্ষোভনঃ। ( পাঃ ৮।৩।৩৫ )

(৪) শ্ ষ্ স্ এর পর যদি চ্ ছ্ ট্ ঠ্ ত্ থ্ কিংবা প ফ থাকে, তাহা হইলে বিকল্পে বিসর্গের লোপ হয়; যথা—রামঃ + স্থাতা = রামস্থাতা, রামঃস্থাতা, রামস্স্থাতা। হবিঃ + স্ফুরতি = হবিস্ফুরতি, হবিঃস্ফুরতি, হবিস্স্ফুরতি।

ষোড়শঃ ( ২৯ সূত্র দেখ ) অথবা ভাগঃ ষোড়শঃ। সুশীলঃ + সাধুঃ = সুশীলস্ সাধুঃ অথবা সুশীলঃ সাধুঃ। ( পাঃ ৮৷৩৷৩৬ )

৪৮। যদি ব্যঞ্জন বর্ণ পরে থাকে, সঃ এষঃ এই দুই পদের সু বিভক্তির লোপ হয় (১); যথা—সঃ + করোতি = স করোতি; সঃ + গচ্ছতি = স গচ্ছতি; সঃ + চলতি = স চলতি; সঃ + হসতি = স হসতি; এষঃ + ধাবতি = এষ ধাবতি; এষঃ + রোদিতি = এষ রোদিতি; এষঃ + বদতি = এষ বদতি; এষঃ + শেতে = এষ শেতে; এষঃ + সহতে = এষ সহতে। ( পাঃ ৬৷১৷১৩২ )

---

# ণত্ববিধান।

৪৯। এক পদস্থ ঋ ৠ র মূর্দ্ধন্য ষ এই চারি বর্ণের পরস্থিত পদমধ্যবর্ত্তী দন্ত্যন মূর্দ্ধন্য হয়; যথা—নৃ – নাম্ = নৃণাম্, তিসৃ – নাম্ = তিসৃণাম্, চতসৃ – নাম্ = চতসৃণাম্, নৄ – নাম্ = নৄণাম্, দাতৄ – নাম্ = দাতৄণাম্, চতুর্ – নাম্ = চতুর্ণাম্, দোষ্ – না = দোষ্ণা। ( পাঃ ৮৷৪৷১ )

৫০। স্বরবর্ণ, কবর্গ, পবর্গ, য, ব, হ এবং অনুস্বার মধ্যে ব্যবধান থাকিলেও দন্ত্যন মূর্দ্দন্য হয়; যথা—কর্ – অনম্ = করণম্, করা – নাম্ = করাণাম্, করি – না = করিণা, গুরু – না = গুরুণা, নর – ইন = নরেণ, অর্ক – ইন = অর্কেণ, মূর্খ – ইন = মূর্খেণ, মৃগ – ইন = মৃগেণ, দীর্ঘ – ইন =

---

(১) নঞ্ তৎপুরু সমাস হইলে হয় না; যথা—ন সঃ + শিবঃ = অসঃ শিবঃ। কিন্তু পাদ পূরণের জন্য প্রয়োজন হইলে, স্বরবর্ণ পরে থাকিলেও সঃ এই পদের সু বিভক্তির লোপ হয়; যথা—

সৈষদাশরথী রামঃ, সৈষভীমোমহাবলঃ।
সৈষকর্ণোমহাত্যাগী সৈষরাজা যুধিষ্ঠিরঃ॥
( পাঃ ৬৷১৷১৩৪ )

দীর্ঘেণ, দর্প — ইন = দর্পেণ, রেফ — ইন = রেফেণ, দর্ভ — ইন = দর্ভেণ, গর্ব্ব — ইন = গর্ব্বেণ, বৃংহ্ -- অনম্ = বৃংহণম্। ( পাঃ ৮।৪।২ )

৫১। পদের অন্তেস্থিত দন্ত্যন মূর্দ্ধন্য হয় না; যথা—নরান্, হরীন্, গুরূন্, ভ্রাতৄন্। ( পাঃ ৮।৪।৩৭ )

---

# ষত্ববিধান।

৫২। অ আ ভিন্ন স্বর এবং ক ও র এই সকল বর্ণের পরস্থিত প্রত্যয়ের দন্ত্যসকার মূর্দ্ধন্য হয় (১); যথা—মুনি — সু = মুনিষু, গুণি — সু = গুণিষু, নদী — সু = নদীষু, সুধী — সু = সুধীষু, সাধু — সু = সাধুষু, গুরু — সু = গুরুষু, প্রতিভূ — সু = প্রতিভূষু, বধূ — সু = বধূষু, ভ্রাতৃ — সু = ভ্রাতৃষু, স্বসৃ — সু = স্বসৃষু, গো — সু = গোষু, দ্যো — সু = দ্যোষু, গ্লৌ — সু = গ্লৌষু, নৌ — সু = নৌষু, বাক্ — সু = বাক্ষু, দিক্ — সু = দিক্ষু, চতুর্ — সু = চতুর্ষু। ( পাঃ ৮।৩।৫৯ )

৫৩। অনুস্বার ( ন-জাত ) ও বিসর্গ ব্যবধান থাকিলেও দন্ত্য স মূর্দ্ধন্য হয়; যথা—হবীং — সি = হবীংষি, ধনূং — সি = ধনূংষি, (২) আশীঃ — সু = আশীঃষু। ( ৮।৩।৫৮ )

---

(১) সাৎ প্রত্যয়ের দন্ত্য স মূর্দ্ধন্য হয় না; যথা—অগ্নিসাৎ, বায়ুসাৎ ইত্যাদি। ( পাঃ ৮।৩।১১ )

(২) পুংসু ইত্যাদি স্থলে নজাত অনুস্বার নয় বলিয়া ষ হইল না।

## সংজ্ঞা।

৫৪। অর্থবোধক বর্ণ বা বর্ণ সমূহকে শব্দ বলে।

৫৫। ভূ, স্থা, গম্ প্রভৃতি ক্রিয়াবাচক শব্দকে ধাতু বলে।

৫৬। ধাতু, প্রত্যয় ও প্রত্যয়ান্ত ভিন্ন অর্থবোধক শব্দকে প্রাতিপদিক বলে। প্রত্যয়ান্তের মধ্যে কৃদন্ত, তদ্ধিতান্ত এবং সমাস এই তিনেরও প্রতিপদিক সংজ্ঞা হয়।

৫৭। যে শব্দ হইতে কোন পদ বা শব্দান্তরের উৎপত্তি হয়, তাহাকে ঐ পদ বা শব্দান্তরের প্রকৃতি বলে।

৫৮। প্রকৃতির উত্তর যাহা যোগ করিলে পদ বা শব্দান্তরের উৎপত্তি হয় তাহাকে প্রত্যয় বলে।

৫৯। সুপ ও তিঙ্ প্রত্যয়কে বিভক্তি বলে। প্রাতিপদিকের উত্তর সুপ্ এবং ধাতুর উত্তর তিঙ্ বিভক্তি হয়।

৬০। বিভক্তিযুক্ত প্রাতিপদিক ও ধাতুকে পদ বলে ; যথা, রাম+সু =রামঃ। ভূ+তি=ভবতি। সুতরাং পদ দ্বিবিধ—সুবন্ত ও তিঙন্ত।

---

## সুবন্তপ্রকরণ।

৬১। সুপ বিভক্তি সাত ভাগে বিভক্ত; যথা—প্রথমা, দ্বিতীয়া, তৃতীয়া, চতুর্থী, পঞ্চমী, ষষ্ঠী ও সপ্তমী। প্রাতিপদিকের উত্তর এই সাত বিভক্তি প্রযুক্ত হয়।

৬২। এক এক বিভক্তির তিন তিন বচন ; একবচন, দ্বিবচন ও বহুবচন। শব্দে একবচনের বিভক্তি যোগ করিলে একটি বস্তু বুঝায় ; দ্বিবচনের বিভক্তি যোগ করিলে দুটি বস্তু বুঝায় ; বহুবচনে তিন

অবধি পরার্দ্ধ পর্য্যন্ত সকল সংখ্যাই বুঝায়। যথা—একটি নর—নরঃ, দুইটি নর—নরৌ, নরগণ, নরাঃ।

সুপ্ বিভক্তির আকৃতি।

| বিভক্তি | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | স্ (সু) | ঔ (ঔ) | অস্ (জস্) |
| দ্বিতীয়া | অম্ (অম্) | ঔ (ঔট্) | অস্ (শস্) |
| তৃতীয়া | আ (টা) | ভ্যাম্ (ভ্যাম্) | ভিস্ (ভিস্) |
| চতুর্থী | এ (ঙে) | ভ্যাম্ (ভ্যাম্) | ভ্যস্ (ভ্যস্) |
| পঞ্চমী | অস্ (ঙসি) | ভ্যাম্ (ভ্যাম্) | ভ্যস্ (ভ্যস্) |
| ষষ্ঠী | অস্ (ঙস্) | ওস্ (ওস) | আম্ (আম্) |
| সপ্তমী | ই (ঙি) | ওস্ (ওস্) | সু (সুপ) |

ইৎসংজ্ঞক বর্ণ পরিত্যাগ করিয়া বিভক্তির যাহা অবশিষ্ট থাকে এবং প্রকৃত পক্ষে প্রাতিপদিকে যাহা যুক্ত হয়, তাহা উপরে প্রদর্শিত হইয়াছে। ইৎবর্ণ পরিত্যাগ করিবার পূর্ব্বে বিভক্তির যে স্বরূপ ছিল, তাহা বন্ধনীর মধ্যে প্রদর্শিত হইল। উহার প্রথম অক্ষর সু এবং শেষ বর্ণ প লইয়া এই বিভক্তিগুলির সুপ্ সংজ্ঞা হইয়াছে। সুপ্ বিভক্তি যুক্ত হইলে শব্দের কোন কোন অংশের রূপান্তর হয় এবং কোন কোন বিভক্তি রূপান্তরপ্রাপ্ত অথবা লুপ্ত হয়।

কোন্ শব্দে কোন্ বিভক্তি যোগ করিলে কেমন পদ হয়, তাহা ক্রমে লিখিত হইতেছে। সম্বোধনে প্রথমা বিভক্তি হয়; সুতরাং সম্বোধনে শব্দের রূপ প্রথমার ন্যায় হয়; কিন্তু কোন কোন শব্দের সম্বোধনের একবচনে কিছু বিভিন্নতা আছে, এই নিমিত্ত সম্বোধনের এক বচনের রূপ পৃথক্ লিখিত হইবে।

---

# লিঙ্গ।

৬৩। লিঙ্গের জ্ঞান প্রয়োগ দেখিয়া শিক্ষা করিতে হয়; যেমন বৃক্ষ, লতা পুষ্প প্রভৃতি অপ্রাণীবাচক শব্দ স্ত্রী, পুরুষ ও নপুংসক কিছুই না বুঝাইলেও বৃক্ষ শব্দ পুংলিঙ্গ, লতাশব্দ স্ত্রীলিঙ্গ ও পুষ্প শব্দ ক্লীবলিঙ্গে ব্যবহৃত হয়। এই লিঙ্গ নির্ণয় আর্থিক নহে, আভিধানিক। দার ও কলত্র প্রভৃতি কোন কোন প্রাণীবাচক শব্দ স্ত্রী বুঝাইয়াও কোনটি পুংলিঙ্গ ও কোনটি ক্লীবলিঙ্গে ব্যবহৃত হয়। যেমন দার শব্দের অর্থ স্ত্রী, কিন্তু ইহা পুংলিঙ্গ। আবার কলত্র শব্দের অর্থ স্ত্রী অথচ উহা ক্লীবলিঙ্গ। অপত্য শব্দ পুত্রকন্যা উভয়েরই বাচক হইয়াও ক্লীবলিঙ্গ। এ কারণ পুরুষ বুঝাইলে পুংলিঙ্গ, স্ত্রী বুঝাইলে স্ত্রীলিঙ্গ হইবে, একথা সম্পূর্ণ ভ্রম মাত্র ( লিঙ্গানুশাসন দেখ )।

পুংলিঙ্গ—শিব, মুনি, পতি, সখি, সাধু, পিতৃ, গো, জলমুচ্, বণিজ, ভূভৃৎ, সুহৃদ্, শ্বন্, গুণিন্ ইত্যাদি।

স্ত্রীলিঙ্গ—শোভা, মতি, নদী, শ্রী, স্ত্রী, ধেনু, বধূ, মাতৃ, অপ্ ইত্যাদি।

ক্লীবলিঙ্গ—ফল, বারি, দধি, মধু, ধাতৃ, অসৃজ্, হৃদ্, অহন্, পয়স্, হবিস্, চক্ষুস ইত্যাদি।

---

# শব্দরূপ।

## স্বরান্ত পুংলিঙ্গ শব্দ।

### অকারান্ত—শিবশব্দ। (১)

১ শিবঃ শিবৌ শিবাঃ। ২ শিবম্ শিবৌ শিবান্। ৩ শিবেন শিবাভ্যাম্ শিবৈঃ। ৪ শিবায় শিবাভ্যাম্ শিবেভ্যঃ। ৫ শিবাৎ শিবাভ্যাম্ শিবেভ্যঃ ৬ শিবস্য শিবয়োঃ শিবানাম্। ৭ শিবে শিবয়োঃ শিবেষু। সম্বোধন শিব।

সর্ব্বনাম ভিন্ন প্রায় সমুদয় অকারান্ত পুংলিঙ্গ শব্দ এইরূপ।

### আকারান্ত—বিশ্বপা শব্দ।

১ বিশ্বপাঃ বিশ্বপৌ বিশ্বপাঃ। ২ বিশ্বপাম্ বিশ্বপৌ বিশ্বপঃ। ৩ বিশ্বপা বিশ্বপাভ্যাম্ বিশ্বপাভিঃ। ৪ বিশ্বপে বিশ্বপাভ্যাম্ বিশ্বপাভ্যঃ। ৫ বিশ্বপঃ বিশ্বপাভ্যাম্ বিশ্বপাভ্যঃ। ৬ বিশ্বপঃ বিশ্বপোঃ বিশ্বপাম্। ৭ বিশ্বপি বিশ্বপোঃ বিশ্বপাসু। সম্বোধন বিশ্বপাঃ।

ধাতু নিষ্পন্ন সমুদয় আকারান্ত শব্দ এইরূপ।

### হাহা শব্দ।

১ হাহাঃ হাহৌ হাহাঃ। ২ হাহাম্ হাহৌ হাহাঃ। ৩ হাহা হাহাভ্যাম্ হাহাভিঃ। ৪ হাহৈ হাহাভ্যাম্ হাহাভ্যঃ। ৫ হাহাঃ হাহাভ্যাম্ হাহাভ্যঃ। ৬ হাহাঃ হাহৌঃ হাহাম্। ৭ হাহে হাহৌঃ হাহাসু। সম্বোধন হাহাঃ।

ধাতু ভিন্ন সমুদয় আকারান্ত শব্দ এইরূপ।

---

(১) শব্দরূপ শিখাইবার সময় শিক্ষক মহাশয় শিব শিবৌ শিবাঃ প্রভৃতি পদের বাঙ্গালা অর্থ ছাত্রদিগকে বুঝাইয়া দিবেন।

ইকারান্ত—মুনি শব্দ।

১ মুনিঃ মুনী মুনয়ঃ। ২ মুনিম্ মুনী মুনীন্। ৩ মুনিনা মুনিভ্যাম্ মুনিভিঃ। ৪ মুনয়ে মুনিভ্যাম্ মুনিভ্যঃ। ৫ মুনেঃ মুনিভ্যাম্ মুনিভ্যঃ। ৬ মুনেঃ মুন্যোঃ মুনীনাম্। ৭ মুনৌ মুন্যোঃ মুনিষু। সম্বোধন মুনে।

সখি ও পতি ভিন্ন সমুদয় ইকারান্ত পুংলিঙ্গ শব্দ এইরূপ।

সখি শব্দ।

১ সখা সখায়ৌ সখায়ঃ। ২ সখায়ম্ সখায়ৌ সখীন্। ৩ সখ্যা সখিভ্যাম্ সখিভিঃ। ৪ সখ্যে সখিভ্যাম্ সখিভ্যঃ। ৫ সখ্যুঃ সখিভ্যাম্ সখিভ্যঃ। ৬ সখ্যুঃ সখ্যোঃ সখীনাম্। ৭ সখ্যৌ সখ্যোঃ সখিষু। সম্বোধন সখে।

পতি শব্দ।

১। পতিঃ পতী পতয়ঃ। ২ পতিম্ পতী পতীন্। অবশিষ্ট সখি শব্দের ন্যায়। সমাসের অন্তেস্থিত পতি শব্দের রূপ মুনি শব্দের তুল্য; যথা ভূপতি, নরপতি ইত্যাদি।

ঈকারান্ত—সুধী শব্দ।

১ সুধীঃ সুধিয়ৌ সুধিয়ঃ। ২ সুধিয়ম্ সুধিয়ৌ সুধিয়ঃ। ৩ সুধিয়া সুধীভ্যাম্ সুধীভিঃ। ৪ সুধিয়ে সুধীভ্যাম্ সুধীভ্যঃ। ৫ সুধিয়ঃ সুধীভ্যাম্ সুধীভ্যঃ। ৬ সুধিয়ঃ সুধিয়োঃ সুধিয়াম্। ৭ সুধিয়ি সুধিয়োঃ সুধীষু। সম্বোধন সুধীঃ। সেনানী প্রভৃতি কতকগুলি শব্দ ভিন্ন প্রায় সমুদয় পুংলিঙ্গ ঈকারান্ত শব্দ এইরূপ।

সেনানী শব্দ।

১ সেনানীঃ সেনান্যৌ সেনান্যঃ। ২ সেনান্যম্ সেনান্যৌ সেনান্যঃ। ৩ সেনান্যা সেনানীভ্যাম্ সেনানীভিঃ। ৪ সেনান্যে সেনানীভ্যাম্

সেনানীভ্যঃ। ৫ সেনান্যঃ সেনানীভ্যাম্ সেনানীভ্যঃ। ৬ সেনান্যঃ সেনান্যো সেনান্যাম্। ৭ সেনান্যাম্ সেনান্যোঃ সেনানীষু। সম্বোধন সেনানীঃ।

অগ্রণী প্রভৃতিরও এইরূপ। কিন্তু প্রধী প্রভৃতি কতকগুলি শব্দ সেনানী শব্দের তুল্য; কেবল সপ্তমীর একবচনে প্রধ্যি এইরূপ পদ হয়। বাতপ্রমী প্রভৃতি কতকগুলি শব্দও সেনানী শব্দের তুল্য; কেবল দ্বিতীয়ার একবচনে বাতপ্রমীম্, দ্বিতীয়ার বহুবচনে বাতপ্রমীন্ এবং সপ্তমীর একবচনে বাতপ্রমী এইরূপ পদ হয়, এইমাত্র বিশেষ।

### উকারান্ত সাধু শব্দ।

১ সাধুঃ সাধূ সাধবঃ। ২ সাধুম্ সাধূ সাধূন্। ৩ সাধুনা সাধুভ্যাম সাধুভিঃ। ৪ সাধবে সাধুভ্যাম্ সাধুভ্যঃ। ৫ সাধোঃ সাধুভ্যাম্ সাধুভ্যঃ। ৬ সাধোঃ সাধ্বোঃ সাধূনাম্। ৭ সাধৌ সাধ্বোঃ সাধুষু। সম্বোধন সাধো।

প্রায় সমুদয় হ্রস্ব উকারান্ত পুংলিঙ্গ শব্দের এইরূপ।

### ঊকারান্ত প্রতিভূ শব্দ।

১ প্রতিভূঃ প্রতিভুবৌ প্রতিভুবঃ। ২ প্রতিভুবম্ প্রতিভুবৌ প্রতিভুবঃ। ৩ প্রতিভুবা প্রতিভূভ্যাম্ প্রতিভূভিঃ। ৪ প্রতিভুবে প্রতিভূভ্যাম্ প্রতিভূভ্যঃ। ৫ প্রতিভুবঃ প্রতিভূভ্যাম্ প্রতিভূভ্যঃ। ৬ প্রতিভুবঃ প্রতিভুবোঃ প্রতিভুবাম্। ৭ প্রতিভুবি প্রতিভুবোঃ প্রতিভূষু। সম্বোধন প্রতিভূঃ।

খলপূ, সুলূ প্রভৃতি ভিন্ন প্রায় সমুদয় দীর্ঘ ঊকারান্ত পুংলিঙ্গ শব্দ এইরূপ।

### খলপূ শব্দ।

১ খলপূঃ খলপ্বৌ খলপ্বঃ। ২ খলপ্বম্ খলপ্বৌ খলপ্বঃ। ৩ খলপ্বা খলপূভ্যাম্ খলপূভিঃ। ৪ খলপ্বে খলপূভ্যাম্ খলপূভ্যঃ। ৫ খলপ্বঃ খলপূ-

ভ্যাম্ খলপূভ্যঃ। ৬ খলপ্বঃ খলপ্বোঃ খলপ্বাম্। ৭ খলপ্বি খলপ্বোঃ খলপূষু। সম্বোধন খলপূঃ।

স্থূলূ, বর্ষাভূ প্রভৃতিরও এইরূপ। হূ হূ প্রভৃতি কতকগুলি শব্দ আছে, তাহাদেরও রূপ খলপূ শব্দের তুল্য; কেবল দ্বিতীয়ার একবচনে হূহূম্ এবং বহুবচনে হূহূন্ এইরূপ পদ হয়, এইমাত্র বিশেষ।

ঋকারান্ত দাতৃ শব্দ।

১ দাতা দাতারৌ দাতারঃ। ২ দাতারম্ দাতারৌ দাতৄন্। ৩ দাত্রা দাতৃভ্যাম্ দাতৃভিঃ। ৪ দাত্রে দাতৃভ্যাম্ দাতৃভ্যঃ। ৫ দাতুঃ দাতৃভ্যাম্ দাতৃভ্যঃ। ৬ দাতুঃ দাত্রোঃ দাতৄণাম্। ৭ দাতরি দাত্রোঃ দাতৃষুঃ। সম্বোধন দাতঃ।

পিতৃ, ভ্রাতৃ, জামাতৃ, দেবৃ, সব্যেষ্ঠৃ ও নৃ শব্দ ভিন্ন সমুদয় পুংলিঙ্গ ঋকারান্ত শব্দের এইরূপ।

পিতৃ শব্দ।

১ পিতা পিতরৌ পিতরঃ। ২ পিতরম্ পিতরৌ পিতৄন্। সম্বোধনে পিতঃ। অবশিষ্ট দাতৃ শব্দের ন্যায়ঃ।

ভ্রাতৃ প্রভৃতিও পিতৃ শব্দের ন্যায়; কেবল নৃ শব্দের ষষ্ঠীর বহুবচনে নৃণাম্, নৄণাম্ এই দুই পদ হয়।

ঐকারান্ত রৈ শব্দ।

১ রাঃ রায়ৌ রায়ঃ। ২ রায়ম্ রায়ৌ রায়ঃ। ৩ রায়া রাভ্যাম্ রাভিঃ। ৪ রায়ে রাভ্যাম্ রাভ্যঃ। ৫ রায়ঃ রাভ্যাম্ রাভ্যঃ। ৬ রায়ঃ রায়োঃ রায়াম্। ৭ রায়ি রায়োঃ রাসু। সম্বোধনে রাঃ।

ওকারান্ত গো শব্দ।

১ গৌঃ গাবৌ গাবঃ। ২ গাম্ গাবৌ গাঃ। ৩ গবা গোভ্যাম্ গোভিঃ।

৪ গবে গোভ্যাম্ গোভ্যঃ। ৫ গোঃ গোভ্যাম্ গোভ্যঃ। ৬ গোঃ গবোঃ গবাম্। ৭ গবি গবোঃ গোষু। সম্বোধনে গৌঃ।

সমুদয় পুংলিঙ্গ ওকারান্ত শব্দ এইরূপ।

ঔকারান্ত গ্লৌশব্দ।

১ গ্লৌঃ গ্লাবৌ গ্লাবঃ। ২ গ্লাবম্ গ্লাবৌ গ্লাবঃ। ৩ গ্লাবা গ্লৌভ্যাম্ গ্লৌভিঃ। ৪ গ্লাবে গ্লৌভ্যাম্ গ্লৌভ্যঃ। ৫ গ্লাবঃ গ্লৌভ্যাম্ গ্লৌভ্যঃ। ৬ গ্লাবঃ গ্লাবোঃ গ্লাবাম্। ৭ গ্লাবি গ্লাবোঃ গ্লৌষু। সম্বোধনে গ্লৌঃ।

সমুদয় পুংলিঙ্গ ঔকারান্ত শব্দ এইরূপ।

## অনুবাদের আদর্শ।

৬৪। সাধারণতঃ কর্ত্তৃবাচ্যে কর্ত্তায় প্রথমা ও কর্ম্মে দ্বিতীয়া, (১) করণে তৃতীয়া, সম্প্রদানে চতুর্থী, অপাদানে পঞ্চমী, সম্বন্ধে ষষ্ঠী ও অধিকরণে সপ্তমী বিভক্তি প্রযুক্ত হইয়া থাকে। যথা—

### পুংলিঙ্গ।

প্রথমা।

একটি বালক—বালকঃ। দুটি বালক—বালকৌ। বালকগুলি—বালকাঃ।

দ্বিতীয়া।

একটি বালককে—বালকম্। দুটি বালককে—বালকৌ। বালকগুলিকে—বালকান্।

তৃতীয়া।

একটি বালক দ্বারা—বালকেন। দুইটি বালক দ্বারা—বালকাভ্যাম্। বালকগুলি দ্বারা—বালকৈঃ।

(১) বাচ্যপ্রকরণ দেখ।

চতুর্থী।

একটি বালককে (দান)—বালকায়। দুটি বালককে (দান)—বালকাভ্যাম্। বালকগুলিকে (দান)—বালকেভ্যঃ।

পঞ্চমী।

একটি বালক হইতে—বালকাৎ। দুটি বালক হইতে—বালকাভ্যাম। বালকগুলি হইতে—বালকেভ্যঃ।

ষষ্ঠী।

একটি বালকের—বালকস্য। দুটি বালকের—বালকয়োঃ। বালক-গুলির—বালকানাম্।

সপ্তমী।

একটি বালকেতে—বালকে। দুটি বালকেতে—বালকয়োঃ। বালক-গণেতে—বালকেষু।

সম্বোধন।

হে বালক—বালক। হে বালকদ্বয়—বালকৌ। হে বালকগণ—বালকাঃ।

প্রশ্ন।

১। নিম্নলিখিত পদগুলির লিঙ্গ, বচন ও বিভক্তি নির্ণয় করিয়া ইংরাজী বা বঙ্গভাষায় অনুবাদ কর।

বৃক্ষাঃ, মহীপতয়ে, ঋষেঃ, পত্যুঃ, মুনেঃ, দেবায়, বিধ্বোঃ, বিশ্বপঃ, হরে, অগ্নেন, জামাতরৌ, গোঃ, স্বয়ম্ভুবে, রায়ৌ, সুশ্রিয়ি, বিধোঃ, রোগাৎ, হর্য্যোঃ, গ্লাবোঃ, খলপূষু।

২। নিম্নলিখিত পদগুলির সংস্কৃতে অনুবাদ কর।

একটি ঘট, শত্রু দ্বারা, অর্থেতে, শিশুগণ, গরু দুটির, গাভীগুলি

হইতে, ব্রাহ্মণকে (দান), প্রভুগণকে, হে কৃষ্ণ! দুটি প্রশ্ন দ্বারা, সাধুগণের, বালকদুটিকে (দান), অগ্নি হইতে, হরিকে, পিতার, তরু দুটি হইতে।

---

## স্বরান্ত স্ত্রীলিঙ্গ শব্দ।

### আকারান্ত শোভা শব্দ।

১ শোভা শোভে শোভাঃ। ২ শোভাম্ শোভে শোভাঃ। ৩ শোভয়া শোভাভ্যাম্ শোভাভিঃ। ৪ শোভায়ৈ শোভাভ্যাম্ শোভাভ্যঃ। ৫ শোভায়াঃ শোভাভ্যাম্ শোভাভ্যঃ। ৬ শোভায়াঃ শোভয়োঃ শোভানাম্। ৭ শোভায়াম্ শোভয়োঃ শোভাসু। সম্বোধনে শোভে।

অম্বা ও জরা ভিন্ন প্রায় সমুদয় আকারান্ত স্ত্রীলিঙ্গ শব্দ এইরূপ। অম্বা শব্দের সম্বোধনের একবচনে অম্ব এই পদ হয়; অবশিষ্ট বিভক্তিতে শোভাশব্দের ন্যায়।

### জরাশব্দ।

১ জরা, জরসৌ জরে, জরসঃ জরাঃ। ২ জরসম্ জরাম্, জরসৌ জরে, জরসঃ জরাঃ। ৩ জরসা জরয়া, জরাভ্যাম্, জরাভিঃ। ৪ জরসে জরায়ৈ, জরাভ্যাম্, জরাভ্যঃ। ৫ জরসঃ জরায়াঃ, জরাভ্যাম্, জরাভ্যঃ। ৬ জরসঃ জরায়াঃ, জরসোঃ জরয়োঃ, জরসাম্ জরাণাম্। ৭ জরসি জরায়াম্, জরসোঃ জরয়োঃ, জরাসু। সম্বোধনে জরে।

### ইকারান্ত মতিশব্দ।

১ মতিঃ মতী মতয়ঃ। ২ মতিম্ মতী মতীঃ। ৩ মত্যা মতিভ্যাম্ মতিভিঃ। ৪ মত্যৈ মতয়ে, মতিভ্যাম্, মতিভ্যঃ। ৫ মত্যাঃ মতেঃ,

মতিভ্যাম্, মতিভ্যঃ। ৬ মত্যাঃ মতেঃ, মত্যোঃ, মতীনাম্। ৭ মত্যাম্ মতৌ, মত্যোঃ, মতিষু। সম্বোধন মতে। সমুদয় ইকারান্ত স্ত্রীলিঙ্গ শব্দ এইরূপ।

ঈকারান্ত নদীশব্দ।

১ নদী নদ্যৌ নদ্যঃ। ২ নদীম্ নদ্যৌ নদীঃ। ৩ নদ্যা নদীভ্যাম্ নদীভিঃ। ৪ নদ্যৈ নদীভ্যাম্ নদীভ্যঃ। ৫ নদ্যাঃ নদীভ্যাম্ নদীভ্যঃ। ৬ নদ্যাঃ নদ্যোঃ নদীনাম্। ৭ নদ্যাম্ নদ্যোঃ নদীষু। সম্বোধনে নদি।

শ্রী, হ্রী, ভী, ধী প্রভৃতি ও স্ত্রী ভিন্ন প্রায় সমুদয় ঈকারান্ত স্ত্রীলিঙ্গ শব্দ এইরূপ। অবী, তন্ত্রী, তরী ও লক্ষ্মী শব্দের প্রথমার একবচনে বিসর্গযুক্ত পদ হয়, অবশিষ্ট বিভক্তিতে নদীশব্দের ন্যায়।

শ্রীশব্দ।

১ শ্রীঃ শ্রিয়ৌ শ্রিয়ঃ। ২ শ্রিয়ম্ শ্রিয়ৌ শ্রিয়ঃ। ৬ শ্রিয়া শ্রীভ্যাম্ শ্রীভিঃ। ৪ শ্রিয়ৈ শ্রিয়ে, শ্রীভ্যাম্, শ্রীভ্যঃ। ৫ শ্রিয়াঃ শ্রিয়ঃ, শ্রীভ্যাম্, শ্রীভ্যঃ। ৬ শ্রিয়াঃ শ্রিয়ঃ, শ্রিয়োঃ, শ্রীণাম্ শ্রিয়াম। ৭ শ্রিয়াম্ শ্রিয়ি, শ্রিয়োঃ, শ্রীষু। সম্বোধন শ্রীঃ।

হ্রী, ভী ও ধী প্রভৃতি শব্দের এইরূপ।

স্ত্রীশব্দ।

১ স্ত্রী স্ত্রিয়ৌ স্ত্রিয়ঃ। ২ স্ত্রিয়ম স্ত্রীম্, স্ত্রিয়ৌ, স্ত্রিয়ঃ স্ত্রীঃ। ৩ স্ত্রিয়া স্ত্রীভ্যাম্ স্ত্রীভিঃ। ৪ স্ত্রিয়ৈ স্ত্রীভ্যাম্ স্ত্রীভ্যঃ। ৫ স্ত্রিয়াঃ স্ত্রীভ্যাম্ স্ত্রীভ্যঃ। ৬ স্ত্রিয়া স্ত্রিয়োঃ স্ত্রীণাম্। ৭ স্ত্রিয়াম্ স্ত্রিয়োঃ স্ত্রীষু। সম্বোধন স্ত্রি।

উকারান্ত ধেনুশব্দ।

১ ধেনুঃ ধেনূ ধেনবঃ। ২ ধেনুন্ ধেনূ ধেনূঃ। ৩ ধেন্বা ধেনুভ্যাম্ ধেনুভিঃ। ৪ ধেন্বৈ ধেনবে, ধেনুভ্যাম্, ধেনুভ্যঃ। ৫ ধেন্বাঃ ধেনোঃ,

ধেনুভ্যাম্, ধেনুভ্যঃ। ৬ ধেন্বাঃ ধেনোঃ, ধেন্বোঃ, ধেনূনাম। ৭ ধেন্বাম ধেনৌ, ধেন্বোঃ, ধেনুষু। সম্বোধন ধেনো।

সমুদয় হ্রস্ব উকারান্ত স্ত্রীলিঙ্গ শব্দ এইরূপ।

ঊকারান্ত বধূশব্দ।

১ বধূঃ বধ্বৌ বধ্বঃ। ২ বধূম্ বধ্বৌ বধূঃ। ৩ বধ্বা বধূভ্যাম্ বধূভিঃ। ৪ বধ্বৈ বধূভ্যাম্ বধূভ্যঃ। ৫ বধ্বাঃ বধূভ্যাম্ বধূভ্যঃ। ৬ বধ্বাঃ বধ্বোঃ বধূনাম্। ৭ বধ্বাম্ বধ্বোঃ বধূষু। সম্বোধন বধু।

ভূ, ভ্রূ, সুভ্রূ প্রভৃতি ভিন্ন সমুদয় ঊকারান্ত স্ত্রীলিঙ্গ শব্দ এইরূপ।

ভূশব্দ।

১ ভূঃ ভুবৌ ভুবঃ। ২ ভুবম্ ভুবৌ ভুবঃ। ৩ ভুবা ভূভ্যাম্ ভূভিঃ। ৪ ভুবৈ ভুবে, ভূভ্যাম্, ভূভ্যঃ। ৫ ভুবাঃ ভুবঃ, ভূভ্যাম্, ভূভ্যঃ। ৬ ভুবাঃ ভুবঃ, ভুবোঃ, ভূনাম্ ভুবাম্। ৭ ভুবাম্ ভুবি, ভুবোঃ, ভূষু। সম্বোধন ভূঃ।

ভ্রূ ও সুভ্রূ শব্দ ভূ শব্দের তুল্য।

ঋকারান্ত মাতৃশব্দ।

১ মাতা মাতরৌ মাতরঃ। ২ মাতরম্ মাতরৌ মাতৄঃ। সম্বোধনে মাতঃ। অবশিষ্ট বিভক্তিতে পুংলিঙ্গ দাতৃ শব্দের ন্যায়।

স্বসৃ ভিন্ন সমুদয় ঋকারান্ত স্ত্রীলিঙ্গ শব্দ এইরূপ।

স্বসৃশব্দ।

১ স্বসা স্বসারৌ স্বসারঃ। ২ স্বসারম স্বসারৌ স্বসৄঃ। অবশিষ্ট বিভক্তিতে পুংলিঙ্গ দাতৃশব্দের ন্যায়।

ওকারান্ত ও ঔকারান্ত শব্দ।

স্ত্রীলিঙ্গ ওকারান্ত দ্যো এবং ঔকারান্ত নৌ শব্দ যথাক্রমে পুংলিঙ্গ ওকারান্ত গো এবং ঔকারান্ত গ্লৌশব্দের ন্যায়।

---

# উদাহরণ।

## স্ত্রীলিঙ্গ।

### প্রথমা।

একটি নদী—নদী। দুইটি নদী—নদ্যৌ। নদীসকল—নদ্যঃ।

### দ্বিতীয়া।

একটি নদীকে—নদীম্। দুটি নদীকে—নদ্যৌ। নদীসকলকে নদ্যঃ।

### তৃতীয়া।

একটি নদী দ্বারা—নদ্যা। দুটি নদী দ্বারা—নদীভ্যাম। নদীসকল দ্বারা—নদীভিঃ।

### চতুর্থী।

একটি নদীকে (দান)—নদ্যৈ। দুটি নদীকে (দান)—নদীভ্যাম্। নদীসকলকে (দান)—নদীভ্যঃ।

### পঞ্চমী।

একটি নদী হইতে—নদ্যাঃ। দুটি নদী হইতে—নদীভ্যাম্। নদী সকল হইতে—নদীভ্যঃ।

### ষষ্ঠী।

একটি নদীর—নদ্যাঃ। দুটি নদীর—নদ্যোঃ। নদীগুলির—নদীনাম্।

### সপ্তমী।

একটি নদীতে—নদ্যাম্। দুটি নদীতে—নদ্যোঃ। নদীগুলিতে—নদীষু।

সম্বোধন—হে নদি—নদি।

## প্রশ্ন।

১। দুর্গায়ৈ, ভক্ত্যা, ভগবত্যাম্, মাতরি, তনূ, ভ্রুবা, স্বসারম্, দ্যোঃ—এই সমস্ত পদের বচন ও বিভক্তি নির্ণয় করিয়া ইংরাজী বা বাঙ্গালা ভাষায় অনুবাদ কর।

২। মহিলাটি, বুদ্ধিদ্বারা, নৌকাতে, মায়ার, দুহিতৃদ্বয়কে (দান) নৌকা হইতে, সুন্দরীদ্বয়ের, হে কালি! ভগিনিগণ, লতাগুলি হইতে, ধূলারাশিতে, জননীকে—ইহাদের সংস্কৃতে অনুবাদ কর।

---

## স্বরান্ত ক্লীবলিঙ্গ শব্দ।

৬৫। অকারান্ত এবং ব্যঞ্জনবর্ণান্ত ক্লীবলিঙ্গ শব্দ সমূহের রূপ তৃতীয়াদি বিভক্তিতে পুংলিঙ্গ অকারান্ত ও ব্যঞ্জনবর্ণান্ত শব্দের ন্যায়।

### অকারান্ত ফল শব্দ।

১ ফলম্ ফলে ফলানি। ২ ফলম্ ফলে ফলানি। সম্বোধন ফল। অবশিষ্ট বিভক্তিতে শিব শব্দের ন্যায়।

সমুদয় অকারান্ত ক্লীবলিঙ্গ শব্দ এইরূপ।

### ইকারান্ত বারি শব্দ।

১ বারি বারিণী বারীণি। ২ বারি বারিণী বারীণি। ৩ বারিণা বারিভ্যাম্ বারিভিঃ। ৪ বারিণে বারিভ্যাম্ বারিভ্যঃ। ৫ বারিণঃ বারিভ্যাম্ বারিভ্যঃ। ৬ বারিণঃ বারিণোঃ বারীণাম্। ৭ বারিণি বারিণোঃ বারিষু। সম্বোধন বারে বারি।

দধি, অক্ষি, অস্থি ও সক্থি ভিন্ন প্রায় সমুদয় হ্রস্ব ইকারান্ত ক্লীবলিঙ্গ শব্দ এইরূপ।

দধি শব্দ।

১ দধি দধিনী দধীনি। ২ দধি দধিনী দধীনি। ৩ দধ্না দধিভ্যাম্ দধিভিঃ। ৪ দধ্নে দধিভ্যাম্ দধিভ্যঃ। ৫ দধ্নঃ দধিভ্যাম্ দধিভ্যঃ। ৬ দধ্নঃ দধ্নোঃ দধ্নাম্। ৭ দধ্নি দধনি, দধ্নোঃ দধিষু। সম্বোধন দধে দধি।

অক্ষি, অস্থি প্রভৃতি শব্দও এইরূপ।

উকারান্ত মধু শব্দ।

১ মধু মধুনী মধূনি। ২ মধু মধুনী মধূনি। ৩ মধুনা মধুভ্যাম্ মধুভিঃ। ৪ মধুনে মধুভ্যাম্ মধুভ্যঃ। ৫ মধুনঃ মধুভ্যাম্ মধুভ্যঃ। ৬ মধুনঃ মধুনোঃ মধূনাম্। ৭ মধুনি মধুনোঃ মধুষু। সম্বোধন মধো মধু।

প্রায় সমুদয় উকারান্ত ক্লীবলিঙ্গ শব্দের এই রূপ। যে সমস্ত ভাষিত পুংস্ক (১) শব্দের ক্লীবলিঙ্গে অর্থের পরিবর্ত্তন হয় না, তাহাদের তৃতীয়াদি বিভক্তিতে বিকল্পে পুংলিঙ্গের ন্যায় রূপ হয়।

অনাদি শব্দ।

১ অনাদি অনাদিনী অনাদীনি। ২ অনাদি অনাদিনী অনাদীনি। ৩ অনাদিনা অনাদিভ্যাম্ অনাদিভিঃ। ৪ অনাদিনে অনাদয়ে, অনাদিভ্যাম্ অনাদিভ্যঃ। ৫ অনাদিনঃ অনাদেঃ, অনাদিভ্যাম্ অনাদিভ্যঃ। ৬ অনাদিনঃ অনাদেঃ, অনাদিনোঃ অনাদ্যোঃ, অনাদীনাম্। ৭ অনাদিনি অনাদৌ, অনাদিনোঃ অনাদ্যোঃ, অনাদিষু। সম্বোধন অনাদে অনাদি।

স্বাদু শব্দ।

১ স্বাদু স্বাদুনী স্বাদূনি। ২ স্বাদু স্বাদুনী স্বাদূনি। ৩ স্বাদুনা স্বাদুভ্যাম্ স্বাদুভিঃ। ৪ স্বাদুনে স্বাদবে, স্বাদুভ্যাম্ স্বাদুভ্যঃ। ৫ স্বাদুনঃ স্বাদোঃ, স্বাদুভ্যাম্ স্বাদুভ্যঃ। ৬ স্বাদুনঃ স্বাদোঃ, স্বাদুনোঃ স্বাদ্বোঃ,

(১) যে সমস্ত শব্দ তিন লিঙ্গেই ব্যবহৃত হয় তাহাদিগকে ভাষিত পুংস্ক শব্দ বলে।

স্বাদুনাম্। ৭ স্বাদুনি স্বাদৌ, স্বাদুনোঃ স্বাদ্বোঃ, স্বাদুষু। সম্বোধন স্বাদো স্বাদু।

ঋকারান্ত ধাতৃ শব্দ।

১ ধাতৃ ধাতৃণী ধাতৄণি। ২ ধাতৃ ধাতৃণী ধাতৄণি। ৩ ধাতৃণা ধাত্রা, ধাতৃভ্যাম্ ধাতৃভিঃ। ৪ ধাতৃণে ধাত্রে, ধাতৃভ্যাম্ ধাতৃভ্যঃ। ৫ ধাতৃণঃ ধাতুঃ, ধাতৃভ্যাম্ ধাতৃভ্যঃ। ৬ ধাতৃণঃ ধাতুঃ, ধাতৃণোঃ ধাত্রোঃ, ধাতৄণাম্। ৭ ধাতৃণি ধাতরি, ধাতৃণোঃ ধাত্রোঃ, ধাতৃষু। সম্বোধন ধাতঃ ধাতৃ।

সমুদয় ঋকারান্ত ক্লীবলিঙ্গ শব্দ ধাতৃ শব্দের ন্যায়।

ক্লীবলিঙ্গে সমুদয় দীর্ঘস্বরান্ত শব্দ হ্রস্ব স্বরান্ত হয়। একারান্ত ও ঐকারান্ত শব্দ ইকারান্ত হইয়া বারি শব্দের ন্যায় এবং ওকারান্ত ও ঔকারান্ত শব্দ হ্রস্ব উকারান্ত হইয়া মধু শব্দের ন্যায় রূপ গ্রহণ করে।

## উদাহরণ।

প্রথমা।

একটি ফল—ফলম্। দুটি ফল—ফলে। ফলগুলি—ফলানি।

দ্বিতীয়া।

একটি ফলকে—ফলম্। দুটি ফলকে—ফলে। ফলগুলিকে—ফলানি।

তৃতীয়া।

একটি ফল দ্বারা—ফলেন। দুটি ফল দ্বারা—ফলাভ্যাম্। ফলগুলি দ্বারা—ফলৈঃ।

চতুর্থী।

একটি ফলকে (দান)—ফলায়। দুটি ফলকে (দান)—ফলাভ্যাম্। ফলগুলিকে (দান)—ফলেভ্যঃ।

পঞ্চমী।

একটি ফল হইতে—ফলাৎ। দুটি ফল হইতে—ফলাভ্যাম। ফলগুলি হইতে—ফলেভ্যঃ।

ষষ্ঠী।

একটি ফলের—ফলস্য। দুটি ফলের—ফলয়োঃ। ফলগুলির—ফলানাম্।

সপ্তমী।

একটি ফলেতে—ফলে। দুটি ফলেতে—ফলয়োঃ। ফলগুলিতে—ফলেষু।

সম্বোধন—হে ফল—ফল।

## প্রশ্ন।

১। জলেন, বনাৎ, বারিণঃ, দধ্নঃ, মধুনোঃ, ধাতৄণাম্, ধাতুঃ, অক্ষা—এই সমস্ত পদের বচন ও বিভক্তি নির্ণয় করিয়া ইংরাজী বা বাঙ্গালা ভাষায় অনুবাদ কর।

২। পুষ্পদুইটি, কানন হইতে, নক্ষত্রগুলিতে, পাতাগুলির, রত্নদ্বারা, জলেতে, মধুদ্বারা, জানু হইতে,—ইহাদের সংস্কৃতে অনুবাদ কর।

---

## ব্যঞ্জনান্ত শব্দ।

৬৬। ব্যঞ্জনান্ত শব্দে বিভক্তি যোগ করিলে পুংলিঙ্গ স্ত্রীলিঙ্গ নিবন্ধন রূপের বৈলক্ষণ্য হয় না। এজন্য উভয়বিধ শব্দেরই এক প্রকরণে রূপ লিখিত হইতেছে।

চকারান্ত—জলমুচ্ শব্দ (পুং)।

১ জলমুক্ জলমুচৌ জলমুচঃ। ২ জলমুচম্ জলমুচৌ জলমুচঃ।

৩ জলমুচা জলমুগভ্যাম্ জলমুগ্‌ভিঃ। ৪ জলমুচে জলমুগ্‌ভ্যাম্ জলমুগ্‌ভ্যঃ। ৫ জলমুচঃ জলমুগ্‌ভ্যাম্ জলমুগ্‌ভ্যঃ। ৬ জলমুচঃ জলমুচোঃ জলমুচাম্। ৭ জলমুচি জলমুচোঃ জলমুক্ষু। সম্বোধন জলমুক্।

প্রাচ্, প্রত্যচ্, তির্য্যচ্ ও উদচ্ প্রভৃতি কয়েকটি ভিন্ন যাবতীয় চকারান্ত শব্দের এইরূপ। প্রাচ্ প্রভৃতি শব্দ স্ত্রীলিঙ্গে ঈকারান্ত হইয়া প্রাচী, প্রতীচী প্রভৃতি রূপ গ্রহণপূর্ব্বক নদীশব্দের মত রূপ ধারণ করে। এজন্য তাহাদের কেবল পুংলিঙ্গের রূপ লিখিত হইতেছে।

প্রাচ্ শব্দ (পুং)।

১ প্রাঙ প্রাঞ্চৌ প্রাঞ্চঃ। ২ প্রাঞ্চম্ প্রাঞ্চৌ প্রাচঃ। সম্বোধন প্রাঙ্। অবশিষ্ট বিভক্তিতে জলমুচ্ শব্দের ন্যায়।

প্রত্যচ্ শব্দ (পুং)।

১ প্রত্যঙ্ প্রত্যঞ্চৌ প্রত্যঞ্চঃ। ২ প্রত্যঞ্চম্ প্রত্যঞ্চৌ প্রতীচঃ। ৩ প্রতীচা প্রত্যগ্‌ভ্যাম্ প্রত্যগ্‌ভিঃ। ৪ প্রতীচে প্রত্যগভ্যাম্ প্রত্যগভ্যঃ। ৫ প্রতীচঃ প্রত্যগ্‌ভ্যাম্ প্রত্যগ্‌ভ্যঃ। ৬ প্রতীচঃ প্রতীচোঃ প্রতীচাম্। ৭ প্রতীচি প্রতীচোঃ প্রত্যক্ষু। সম্বোধন প্রত্যঙ্।

তীর্য্যচ্ শব্দ (পুং)।

১ তির্য্যঙ্ তির্য্যঞ্চৌ তির্য্যঞ্চঃ। ২ তির্য্যঞ্চম্ তির্য্যঞ্চৌ তিরশ্চঃ। ৩ তিরশ্চা তির্য্যগভ্যাম্ তির্য্যগ্‌ভিঃ। ৪ তিরশ্চে তির্য্যগ্‌ভ্যাম্ তির্য্যগ্‌ভ্যঃ। ৫ তিরশ্চঃ তির্য্যগ্‌ভ্যাম্ তির্য্যগ্‌ভ্যঃ। ৬ তিরশ্চঃ তিরশ্চোঃ তিরশ্চাম্। ৭ তিরশ্চি তিরশ্চোঃ তির্য্যক্ষু। সম্বোধন তির্য্যঙ।

উদচ্ শব্দ (পুং)।

১ উদঙ্ উদঞ্চৌ উদঞ্চঃ। ২ উদঞ্চম্ উদঞ্চৌ উদীচঃ। ৩ উদীচা উদগ্‌ভ্যাম্ উদগ্‌ভিঃ। ৪ উদীচে উদগ্‌ভ্যাম্ উদগ্‌ভ্যঃ। ৫ উদীচঃ

উদগ্‌ভ্যাম্ উদগ্‌ভ্যঃ। ৬ উদীচঃ উদীচোঃ উদীচাম্। ৭ উদীচি উদীচোঃ উদক্ষু। সম্বোধন উদঙ্।

জকারান্ত—বণিজ্ শব্দ ( পুং )।

১ বণিক্ বণিজৌ বণিজঃ। ২ বণিজম্ বণিজৌ বণিজঃ। ৩ বণিজা বণিগ্‌ভ্যাম্ বণিগ্‌ভিঃ। ৪ বণিজে বণিগ্‌ভ্যাম্ বণিগ্‌ভ্যঃ। ৫ বণিজঃ বণিগ্‌ভ্যাম্ বণিগ্‌ভ্যঃ। ৬ বণিজঃ বণিজোঃ বণিজাম্। বণিজি বণিজোঃ বণিক্ষু। সম্বোধন বণিক্।

দেবরাজ, সম্রাজ, বিরাজ্, পরিব্রাজ্ প্রভৃতি কয়েকটি শব্দ ভিন্ন সমুদয় জকারান্ত শব্দ এইরূপ।

দেবরাজ্ শব্দ।

১ দেবরাট্ দেবরাজৌ দেবরাজঃ। ২ দেবরাজম্ দেবরাজৌ দেবরাজঃ। ৩ দেবরাজা দেবরাড়্‌ভ্যাম্ দেবরাড়্‌ভিঃ। ৪ দেবরাজে দেবরাড়্‌ভ্যাম্ দেবরাড়্‌ভ্যঃ। ৫ দেবরাজঃ দেবরাড়্‌ভ্যাম্ দেবরাড়্‌ভ্যঃ। ৬ দেবরাজঃ দেবরাজোঃ দেবরাজাম্। ৭ দেবরাজি দেবরাজোঃ দেবরাট্‌সু। সম্বোধন দেবরাট্। সম্রাজ্ প্রভৃতিও এইরূপ।

তকারান্ত—ভূভৃৎ শব্দ ( পুং )।

১ ভূভৃৎ ভূভৃতৌ ভূভৃতঃ। ২ ভূভৃতম্ ভূভৃতৌ ভূভৃতঃ। ৩ ভূভৃতা ভূভৃদ্ভ্যাম্ ভূভৃদ্ভিঃ। ৪ ভূভৃতে ভূভৃদ্ভ্যাম্ ভূভৃদ্ভ্যঃ। ৫ ভূভৃতঃ ভূভৃদ্ভ্যাম্ ভূভৃদ্ভ্যঃ। ৬ ভূভৃতঃ ভূভৃতোঃ ভূভৃতাম্। ৭ ভূভৃতি ভূভৃতোঃ ভূভৃৎসু। সম্বোধন ভূভৃৎ।

অৎ, মৎ, বৎ ও তবৎ প্রত্যয়ান্ত এবং মহৎ শব্দ ভিন্ন সমুদয় তকারান্ত শব্দ এইরূপ।

অৎ ( শতৃ ) প্রত্যয়ান্ত—ধাবৎ শব্দ ( পুং )।

১ ধাবন্ ধাবন্তৌ ধাবন্তঃ। ২ ধাবন্তম্ ধাবন্তৌ ধাবতঃ। সম্বোধন ধাবন্। এতদ্ভিন্ন বিভক্তিতে ভূভৃৎ শব্দের ন্যায়।

৬৭। হ্বাদিগণীয় ধাতু এবং জক্ষ, জাগৃ, দরিদ্রা, শাস্ ও চকাস্ ধাতু হইতে নিষ্পন্ন অৎ প্রত্যয়ান্ত পুংলিঙ্গ শব্দের রূপ ভূভৃৎ শব্দের ন্যায়; তদ্ভিন্ন সমস্ত অৎপ্রত্যয়ান্ত পুংলিঙ্গ শব্দ ধাবৎ শব্দের ন্যায়।

৬৮। ভ্বাদি, চুরাদি ও দিবাদিগণীয় ধাতুনিষ্পন্ন অৎপ্রত্যয়ান্ত শব্দের (১) স্ত্রীলিঙ্গে নুম্ আগম হইয়া দীর্ঘ ঈকার যুক্ত হয়। নুম্ অন্ত্য তকারের পূর্ব্বে এবং দীর্ঘ ঈকার তৎপরে যুক্ত হয়; যথা—পচন্তী, চোরয়ন্তী, দীব্যন্তী ইত্যাদি।

৬৯। তুদাদি এবং আকারান্ত অদাদিগণীয় ( দরিদ্রা ভিন্ন ) ধাতু নিষ্পন্ন অৎ প্রত্যয়ান্তের বিকল্পে নুম্ আগম হয়; যথা—তুদন্তী বা তুদতী; ভান্তী বা ভাতী ইত্যাদি। এতদ্ভিন্ন ধাতুনিষ্পন্ন অৎপ্রত্যয়ান্তে নুম্ আগম হয় না, কেবল ঈকার যোগ করিয়া স্ত্রীলিঙ্গ করিতে হয়।

মৎপ্রত্যয়ান্ত শ্রীমৎ শব্দ ( পুং )।

১ শ্রীমান্ শ্রীমন্তৌ শ্রীমন্তঃ। ২ শ্রীমন্তম্ শ্রীমন্তৌ শ্রীমতঃ। সম্বোধন শ্রীমন্। অবশিষ্ট বিভক্তিতে ভূভৃৎ শব্দের ন্যায়।

সমুদয় মৎ, বৎ ও তবৎ প্রত্যয়ান্ত পুংলিঙ্গ শব্দ এইরূপ।

মহৎশব্দ ( পুং )।

১ মহান্ মহান্তৌ মহান্তঃ। ২ মহান্তম্ মহান্তৌ মহতঃ। সম্বোধন মহন্। অবশিষ্ট বিভক্তিতে ভূভৃৎ শব্দের ন্যায়।

---

(১) অৎপ্রত্যয়ান্ত শব্দের ক্লীবলিঙ্গের প্রথমার দ্বিবচনে যে রূপ হয়, স্ত্রীলিঙ্গে প্রথমার একবচনেও সেই রূপ হয়।

দকারান্ত—সুহৃদ্‌শব্দ ( পুং )।

১ সুহৃৎ সুহৃদৌ সুহৃদঃ। ২ সুহৃদম্ সুহৃদৌ সুহৃদঃ। ৩ সুহৃদা সুহৃদ্ভ্যাম্ সুহৃদ্ভিঃ। ৪ সুহৃদে সুহৃদ্ভ্যাম্ সুহৃদ্ভ্যঃ। ৫ সুহৃদঃ সুহৃদ্ভ্যাম্ সুহৃদ্ভ্যঃ। ৬ সুহৃদঃ সুহৃদোঃ সুহৃদাম্। ৭ সুহৃদি সুহৃদোঃ সুহৃৎসু। সম্বোধন সুহৃৎ। সমুদয় দকারান্ত শব্দ এইরূপ।

ধকারান্ত শব্দ—বীরুধ্ শব্দ ( স্ত্রী )।

১ বীরুৎ বীরুধৌ বীরুধঃ। ২ বীরুধম্ বীরুধৌ বীরুধঃ। ৩ বীরুধা বীরুদ্ভ্যাম্ বীরুদ্ভিঃ। ৪ বীরুধে বীরুদ্ভ্যাম্ বীরুদ্ভ্যঃ। ৫ বীরুধঃ বীরুদ্ভ্যাম্ বীরুদ্ভ্যঃ। ৬ বীরুধঃ বীরুধোঃ বীরুধাম্। ৭ বীরুধি বীরুধোঃ বীরুৎসু। সম্বোধন বীরুৎ। সমুদয় ধকারান্ত শব্দের এইরূপ। পুংলিঙ্গ ধকারান্ত অতি বিরল।

অন্‌ভাগান্ত—লঘিমন্ শব্দ ( পুং )।

১ লঘিমা লঘিমানৌ লঘিমানঃ। ২ লঘিমানম্ লঘিমানৌ লঘিম্নঃ। ৩ লঘিম্না লঘিমভ্যাম্ লঘিমভিঃ। ৪ লঘিম্নে লঘিমভ্যাম্ লঘিমভ্যঃ। ৫ লঘিম্নঃ লঘিমভ্যাম্ লঘিমভ্যঃ। ৬ লঘিম্নঃ লঘিম্নোঃ লঘিম্নাম্। ৭ লঘিম্নি লঘিমনি, লঘিম্নোঃ, লঘিমসু। সম্বোধন লঘিমন্।

আত্মন, যুবন ও মঘবন্ প্রভৃতি শব্দ ভিন্ন সমুদয় অন্‌ভাগান্ত শব্দের এইরূপ।

আত্মন্ শব্দ ( পুং )।

১ আত্মা আত্মানৌ আত্মানঃ। ২ আত্মানম্ আত্মানৌ আত্মনঃ। ৩ আত্মনা আত্মভ্যাম্ আত্মভিঃ। ৪ আত্মনে আত্মভ্যাম্ আত্মভ্যঃ। ৫ আত্মনঃ আত্মভ্যাম্ আত্মভ্যঃ। ৬ আত্মনঃ আত্মনোঃ আত্মনাম্। ৭ আত্মনি আত্মনোঃ আত্মসু। সম্বোধন আত্মন্।

শ্বন্ ভিন্ন যে সকল অন্‌ভাগান্ত শব্দের অকার ম্ অথবা ব্ সংযুক্ত বর্ণে মিলিত থাকে, তাহারা আত্মন্ শব্দের ন্যায় রূপ গ্রহণ করিবে।

শ্বন্ শব্দ ( পুং )।

১ শ্বা শ্বানৌ শ্বানঃ। ২ শ্বানম্ শ্বানৌ শুনঃ। ৩ শুনা শ্বভ্যাম্ শ্বভিঃ। ৪ শুনে শ্বভ্যাম্ শ্বভ্যঃ। ৫ শুনঃ শ্বভ্যাম্ শ্বভ্যঃ। ৬ শুনঃ শুনোঃ শুনাম্। ৭ শুনি শুনোঃ শ্বসু। সম্বোধন শ্বন্।

যুবন্ শব্দ ( পুং )।

১ যুবা যুবানৌ যুবানঃ। ২ যুবানম্ যুবানৌ যূনঃ। ৩ যূনা যুবভ্যাম্ যুবভিঃ। ৪ যূনে যুবভ্যাম্ যুবভ্যঃ। ৫ যূনঃ যুবভ্যাম্ যুবভ্যঃ। ৬ যূনঃ যূনোঃ যূনাম্। ৭ যূনি যূনোঃ যুবসু। সম্বোধন যুবন্।

মঘবন্ শব্দ ( পুং )।

১ মঘবা মঘবানৌ মঘবানঃ। ২ মঘবানম্ মঘবানৌ মঘোনঃ ৩ মঘোনা মঘবভ্যাম্ মঘবভিঃ। ৪ মঘোনে মঘবভ্যাম্ মঘবভ্যঃ। ৫ মঘোনঃ মঘবভ্যাম্ মঘবভ্যঃ। ৬ মঘোনঃ মঘোনোঃ মঘোনাম্। ৭ মঘোনি মঘোনোঃ মঘবসু। সম্বোধন মঘবন্।

মঘবন্ শব্দ বিকল্পে মঘবৎ হইয়া পুংলিঙ্গ শ্রীমৎ শব্দের ন্যায় রূপ গ্রহণ করিবে।

ইন্‌ভাগান্ত—গুণিন্ শব্দ ( পুং )

১ গুণী গুণিনৌ গুণিনঃ। ২ গুণিনম্ গুণিনৌ গুণিনঃ। ৩ গুণিনা গুণিভ্যাম্ গুণিভিঃ। ৪ গুণিনে গুণিভ্যাম্ গুণিভ্যঃ। ৫ গুণিনঃ গুণিভ্যাম্ গুণিভ্যঃ। ৬ গুণিনঃ গুণিনোঃ গুণিনাম্। ৭ গুণিনি গুণিনোঃ গুণিষু। সম্বোধন গুণিন্।

পথিন্, মথিন্, ঋভুক্ষিন্ ভিন্ন সমুদয় ইন্‌ভাগান্ত শব্দের এইরূপ। স্ত্রীলিঙ্গে ইন্‌ভাগান্ত শব্দের উত্তর ঈ যুক্ত হইয়া নদী শব্দে ন্যায় রূপ হয়।

পথিন্ শব্দ ( পুং )।

১ পন্থাঃ পন্থানৌ পন্থানঃ। ২ পন্থানম্ পন্থানৌ পথঃ। ৩ পথা পথিভ্যাম্ পথিভিঃ। ৪ পথে পথিভ্যাম্ পথিভ্যঃ। ৫ পথঃ পথিভ্যাম্ পথিভ্যঃ। ৬ পথঃ পথোঃ পথাম্। ৭ পথি পথোঃ পথিষু। সম্বোধন পন্থাঃ।

মথিন্ শব্দের এইরূপ। ঋভুক্ষিন্ শব্দ পথিন্ শব্দের তুল্য, কেবল ১ ঋভুক্ষাঃ, ঋভুক্ষাণৌ, ঋভুক্ষাণঃ। ২ ঋভুক্ষাণম্, ঋভুক্ষাণৌ এই কয়েক পদে বিশেষ আছে।

হন্ ধাত্বন্ত শব্দ—শত্রুহন্ শব্দ ( পুং )।

১ শত্রুহা শত্রুহণৌ শত্রুহণঃ। ২ শত্রুহণম্ শত্রুহণৌ শত্রুঘ্নঃ। ৩ শত্রুঘ্না শত্রুহভ্যাম্ শত্রুহভিঃ। ৪ শত্রুঘ্নে শত্রুহভ্যাম্ শত্রুহভ্যঃ। ৫ শত্রুঘ্নঃ শত্রুহভ্যাম্ শত্রুহভ্যঃ। ৬ শত্রুঘ্নঃ শত্রুঘ্নোঃ শত্রুঘ্নাম্। ৭ শত্রুঘ্নি শত্রুহণি, শত্রুঘ্নোঃ, শত্রুহসু। সম্বোধন শত্রুহন্।

সমুদয় হন্ ধাত্বন্ত শব্দের এইরূপ। হন্ ধাত্বন্ত শব্দের হন্ ঘ্নরূপে পরিণত হইলে দন্ত্য ন মূর্দ্ধন্য হইবে না।

পকারান্ত—অপ্ শব্দ ( স্ত্রী ) নিত্য বহুবচনান্ত।

আপঃ অপঃ অদ্ভিঃ অদ্ভ্যঃ অদ্ভ্যঃ অপাম্ অপ্সু। সম্বোধন আপঃ।

ভকারান্ত—ককুভ শব্দ ( স্ত্রী )।

১ ককুপ ককুভৌ ককুভঃ। ২ ককুভম্ ককুভৌ ককুভঃ। ৩ ককুভা ককুব্ভ্যাম ককুব্ভিঃ। ৪ ককুভে ককুব্ভ্যাম্ ককুব্ভ্যঃ। ৫ ককুভঃ ককুব্ভ্যাম্ ককুব্ভ্যঃ। ৬ ককুভঃ ককুভোঃ ককুভাম্। ৭ ককুভি ককুভোঃ ককুপ্সু। সম্বোধন ককুপ্। সমুদয় ভকারন্ত শব্দের এইরূপ।

রেফান্ত—গির শব্দ ( স্ত্রী )।

১ গীঃ গিরৌ গিরঃ। ২ গিরম্ গিরৌ গিরঃ। ৩ গিরা গীর্ভ্যাম্

গীর্ভিঃ। ৪ গিরে গীর্ভ্যাম্ গীর্ভ্যঃ। ৫ গিরঃ গীর্ভ্যাম্ গীর্ভ্যঃ। ৬ গিরঃ গিরোঃ গিরাম্। ৭ গিরি গিরোঃ গীর্ষু। সম্বোধন গীঃ।

পুর্ ও ধুর্ শব্দ গির্ শব্দের ন্যায়।

বকারান্ত—দিব্ শব্দ (স্ত্রী)

১ দ্যৌঃ দিবৌ দিবঃ। ২ দিবম্ দিবৌ দিবঃ। ৩ দিবা দ্যুভ্যাম্ দ্যুভিঃ। ৪ দিবে দ্যুভ্যাম্ দ্যুভ্যঃ। ৫ দিবঃ দ্যুভ্যাম্ দ্যুভ্যঃ। ৬ দিবঃ দিবোঃ দিবাম্। ৭ দিবি দিবোঃ দ্যুষু। সম্বোধন দ্যৌঃ।

শকারান্ত—বিশ্ শব্দ (পুং)।

১ বিট্ বিশৌ বিশঃ। ২ বিশম্ বিশৌ বিশঃ। ৩ বিশা বিড়্ভ্যাম্ বিড়্ভিঃ। ৪ বিশে বিড়্ভ্যাম্ বিড়্ভ্যঃ। ৫ বিশঃ বিড়্ভ্যাম্ বিড়্ভ্যঃ। ৬ বিশঃ বিশোঃ বিশাম্। ৭ বিশি বিশোঃ বিট্সু। সম্বোধন বিট্।

দিশ্, দৃশ ও স্পৃশ্ ভিন্ন সমুদয় শকারান্ত শব্দের এইরূপ।

দিশ্ শব্দ (স্ত্রী)।

১ দিক্ দিশৌ দিশঃ। ২ দিশম্ দিশৌ দিশঃ। ৩ দিশা দিগ্ভ্যাম্ দিগ্ভিঃ। ৪ দিশে দিগ্ভ্যাম্ দিগ্ভ্যঃ। ৫ দিশঃ দিগ্ভ্যাম্ দিগ্ভ্যঃ। ৬ দিশঃ দিশোঃ দিশাম্। ৭ দিশি দিশোঃ দিক্ষু। সম্বোধন দিক্।

দৃশ ও স্পৃশ্ শব্দ দিশ শব্দের তুল্য।

ষকারান্ত—দ্বিষ শব্দ (পুং)।

১ দ্বিট দ্বিষৌ দ্বিষঃ। ২ দ্বিষম্ দ্বিষৌ দ্বিষঃ। ৩ দ্বিষা দ্বিড়্ভ্যাম্ দ্বিড়্ভিঃ। ৪ দ্বিষে দ্বিড়্ভ্যাম্ দ্বিড়্ভ্যঃ। ৫ দ্বিষঃ দ্বিড়্ভ্যাম্ দ্বিড়্ভ্যঃ। ৬ দ্বিষঃ দ্বিষোঃ দ্বিষাম্। ৭ দ্বিষি দ্বিষোঃ দ্বিট্সু। সম্বোধন দ্বিট্।

প্রায় সমুদয় মূর্দ্ধন্য ষকারান্ত শব্দের এইরূপ।

অস্‌ভাগান্ত—চন্দ্রমস্ শব্দ ( পুং )।

১ চন্দ্রমাঃ চন্দ্রমসৌ চন্দ্রমসঃ। ২ চন্দ্রমসম্ চন্দ্রমসৌ চন্দ্রমসঃ। ৩ চন্দ্রমসা চন্দ্রমোভ্যাম্ চন্দ্রমোভিঃ। ৪ চন্দ্রমসে চন্দ্রমোভ্যাম্ চন্দ্রমোভ্যঃ। ৫ চন্দ্রমসঃ চন্দ্রমোভ্যাম্ চন্দ্রমোভ্যঃ। ৬ চন্দ্রমসঃ চন্দ্রমসোঃ চন্দ্রমসাম্। ৭ চন্দ্রমসি চন্দ্রমসোঃ চন্দ্রমঃসু। সম্বোধন চন্দ্রমঃ।

বিদ্বস্, জগ্মিবস্, লঘীয়স্ প্রভৃতি শব্দ ভিন্ন সমুদয় অস্‌ভাগান্ত শব্দ এইরূপ।

বিদ্বস্ শব্দ ( পুং )।

১ বিদ্বান্ বিদ্বাংসৌ বিদ্বাংসঃ। ২ বিদ্বাংসম্ বিদ্বাংসৌ বিদুষঃ। বিদুষা বিদ্বদ্ভ্যাম্ বিদ্বদ্ভিঃ। ৪ বিদুষে বিদ্বদ্ভ্যাম্ বিদ্বদ্ভ্যঃ। ৫ বিদুষঃ বিদ্বদ্ভ্যাম্ বিদ্বদ্ভ্যঃ। ৬ বিদুষঃ বিদুষোঃ বিদুষাম্। ৭ বিদুষি বিদুষোঃ বিদ্বৎসু। সম্বোধন বিদ্বন্।

জগ্মিবস প্রভৃতি ভিন্ন যাবতীয় বস্ প্রত্যয়ান্ত শব্দের এইরূপ।

জগ্মিবস্ শব্দ ( পুং )।

১ জগ্মিবান্ জগ্মিবাংসৌ জগ্মিবাংসঃ। ২ জগ্মিবাংসম্ জগ্মিবাংসৌ জগ্মুষঃ। ৩ জগ্মুষা জগ্মিবদ্ভ্যাম্ জগ্মিবদ্ভিঃ। ৪ জগ্মুষে জগ্মিবদ্ভ্যাম্ জগ্মিবদ্ভ্যঃ। ৫ জগ্মুষঃ জগ্মিবদ্ভ্যাম্ জগ্মিবদ্ভ্যঃ। ৬ জগ্মুষঃ জগ্মুষোঃ জগ্মুষাম্। ৭ জগ্মুষি জগ্মুষোঃ জগ্মিবৎসু। সম্বোধন জগ্মিবন্।

বস্ প্রত্যয় যোগ করিলে যে সকল ধাতুর ইডাগম হয়, সেই সকল ধাতু নিষ্পন্ন যাবতীয় বস্ প্রত্যয়ান্তের এইরূপ

লঘীয়স্ শব্দ (১) ( পুং )।

১ লঘীয়ান্ লঘীয়াংসৌ লঘীয়াংসঃ। ২ লঘীয়াংসম্ লঘীয়াংসৌ

(১) স্ত্রীলিঙ্গে বস্ ও ঈয়স্ প্রত্যয়ান্ত শব্দের উত্তর ঈ যুক্ত হয়। ঈ যোগ করিবার পূর্ব্বে বস্ প্রত্যয়ান্তের বকারের সম্প্রসারণ হইয়া উকার হয়, যথা বিদুষী, জগ্মুষী ইত্যাদি।

লঘীয়সঃ। ৩ লঘীয়সা লঘীয়োভ্যাম্ লঘীয়োভিঃ। ৪ লঘীয়সে লঘীয়োভ্যাম্ লঘীয়োভ্যঃ। ৫ লঘীয়সঃ লঘীয়োভ্যাম্ লঘীয়োভ্যঃ। ৬ লঘীয়সঃ লঘীয়সোঃ লঘীয়সাম্। ৭ লঘীয়সি লঘীয়সোঃ লঘীয়ঃসু। সম্বোধন লঘীয়ন্।

যাবতীয় ঈয়স্ প্রত্যয় নিষ্পন্ন শব্দের এইরূপ।

পুমস্ শব্দ ( পুং )।

১ পুমান্ পুমাংসৌ পুমাংসঃ। ২ পুমাংসম্ পুমাংসৌ পুংসঃ। ৩ পুংসা পুংভ্যাম্ পুংভিঃ। ৪ পুংসে পুংভ্যাম্ পুংভ্যঃ। ৫ পুংসঃ পুংভ্যাম্ পুংভ্যঃ। ৬ পুংসঃ পুংসোঃ পুংসাম্। ৭ পুংসি পুংসোঃ পুংসু। সম্বোধন পুমন্।

আশিস্ শব্দ ( স্ত্রী )।

১ আশীঃ আশিষৌ আশিষঃ। ২ আশিষম্ আশিষৌ আশিষঃ। ৩ আশিষা আশীর্ভ্যাম্ আশীর্ভিঃ। ৪ আশিষে আশীর্ভ্যাম্ আশীর্ভ্যঃ। ৫ আশিষঃ আশীর্ভ্যাম্ আশীর্ভ্যঃ। ৬ আশিষঃ আশিষোঃ আশিষাম্। ৭ আশিষি আশিষোঃ আশীঃষু। সম্বোধন আশীঃ।

দোস্শব্দ ( পুং )।

১ দোঃ দোষৌ দোষঃ। ২ দোষম্, দোষৌ, দোষঃ দোষ্ণঃ। ৩ দোষা দোষ্ণা, দোর্ভ্যাম্ দোষভ্যাম্, দোর্ভিঃ দোষভিঃ। ৪ দোষে দোষ্ণে, দোর্ভ্যাম্ দোষভ্যাম, দোর্ভ্যঃ দোষভ্যঃ। ৫ দোষঃ দোষ্ণঃ, দোর্ভ্যাম দোষভ্যাম্, দোর্ভ্যঃ দোষভ্যঃ। ৬ দোষঃ দোষ্ণঃ, দোষোঃ দোষ্ণোঃ, দোষাম্ দোষ্ণাম্। ৭ দোষি দোষ্ণিঃ দোষণি, দোষোঃ দোষ্ণোঃ, দোঃষু দোষসু। সম্বোধন দোঃ।

হকারান্ত—মধুলিহ্ শব্দ ( পুং )।

১ মধুলিট্ মধুলিহৌ মধুলিহঃ। ২ মধুলিহম্ মধুলিহৌ মধুলিহঃ। ৩ মধুলিহা মধুলিড়্ভ্যাম্ মধুলিড়্ভিঃ। ৪ মধুলিহে মধুলিড়্ভ্যাম্ মধুলিড়্ভ্যঃ। ৫ মধুলিহঃ মধুলিড়্ভ্যাম্ মধুলিড়্ভ্যঃ। ৬ মধুলিহঃ মধুলিহোঃ মধুলিহাম্। ৭ মধুলিহি মধুলিহোঃ মধুলিট্সু। সম্বোধন মধুলিট্।

উপানহ্, অনডুহ্ প্রভৃতি কতকগুলি ভিন্ন সমুদয় হকারান্ত শব্দের এইরূপ।

উপানহ শব্দ (স্ত্রী)।

১ উপানৎ উপানহৌ উপানহঃ। ২ উপানহম্ উপানহৌ উপানহঃ। ৩ উপানহা উপানদ্ভ্যাম্ উপানদ্ভিঃ। ৪ উপানহে উপানদ্ভ্যাম্ উপানদ্ভ্যঃ। ৫ উপানহঃ উপানদ্ভ্যাম্ উপানদ্ভ্যঃ। ৬ উপানহঃ উপানহোঃ উপানহাম্। ৭ উপানহি উপানহোঃ উপানৎসু। সম্বোধন উপানৎ।

অনডুহ শব্দ (পুং)।

১ অনড্বান্ অনড্বাহৌ অনড্বাহঃ। ২ অনড্বাহম্ অনড্বাহৌ অনডুহঃ। ৩ অনডুহা অনডুদ্ভ্যাম অনডুদ্ভিঃ। ৪ অনডুহে অনডুদ্ভ্যাম্ অনডুদ্ভ্যঃ। ৫ অনডুহঃ অনডুদ্ভ্যাম অনডুদ্ভ্যঃ। ৬ অনডুহঃ অনডুহোঃ অনডুহাম্। ৭ অনডুহি অনডুহোঃ অনডুৎসু। সম্বোধন অনড্বন্।

---

## উদাহরণ।

প্রথমা।

একটি বণিক্—বণিক্। দুইজন বণিক্—বনিজৌ। বণিক্‌গণ—বণিজঃ।

দ্বিতীয়া।

একটি বণিক্‌কে—বণিজম্। দুইজন বণিক্‌কে—বণিজৌ। বণিক্‌গণকে—বণিজঃ।

তৃতীয়া।

একজন বণিক্ দ্বাবা—বণিজা। দুইজন বণিক্ দ্বারা—বণিগ্‌ভ্যাম্। বণিক্‌সকল দ্বারা—বণিগ্‌ভিঃ।

### চতুর্থী।

একজন বণিক্‌কে (দান)—বণিজে। দুইজন বণিক্‌কে (দান)—বণিগ্‌ভ্যাম্। বণিক্‌দিগকে (দান)—বণিগ্‌ভ্যঃ।

### পঞ্চমী।

একজন বণিক্ হইতে—বণিজঃ। দুইজন বণিক হইতে—বণিগভ্যাম্। বণিক্‌গণ হইতে—বণিগভ্যঃ।

### ষষ্ঠী।

একটি বণিকের—বণিজঃ। দুইটি বণিকের—বণিজোঃ। বণিক-গণের—বণিজাম্।

### সপ্তমী।

একটি বণিকেতে—বণিজি। দুইটি বণিকেতে—বণিজোঃ। বণিক সকলেতে—বণিক্ষু। সম্বোধন—হে বণিক—বণিক্।

---

## প্রশ্ন।

১। পয়োমুচঃ, ভৃতিভুজা, সম্রাজাম্, মহীভৃতোঃ, গায়ন্তৌ, বুদ্ধিমন্, মহান্তঃ, নিরাপদঃ, লঘিম্নে, ব্রহ্মণা, শুনি, যূনঃ, পক্ষিণোঃ, পথাম্, বেধসে, বিদুষি, পুংসোঃ, গরীয়াংসৌ, যোষিতঃ, বিদুষিম্, আশীঃষু—ইহাদের বচন ও বিভক্তি নির্ণয় করিয়া ইংরাজী বা বাঙ্গালা ভাষায় অনুবাদ কর।

২। মেঘ হইতে, বেতনভোগী দ্বারা, সম্রাটকে, বুদ্ধিমানদ্বয়ের, পক্ষিগণের, কুকুরটির, যুবাগুলির মধ্যে, বিদ্বানদিগকে, তপস্বিগণ, জল (অপ্) হইতে, বিপদের, বাক্য দ্বারা, দিক হইতে, প্রেয়সীদ্বয়—ইহাদের সংস্কৃতে অনুবাদ কর।

---

## ব্যঞ্জনান্ত ক্লীবলিঙ্গ শব্দ।

৭০। ব্যঞ্জনান্ত ক্লীবলিঙ্গ শব্দ পুংলিঙ্গের ন্যায়। কেবল প্রথমা ও দ্বিতীয়াতে বিশেষ আছে। একারণ কেবল প্রথমা ও দ্বিতীয়া বিভক্তির রূপই প্রদর্শিত হইতেছে। কিন্তু যে স্থলে পুংলিঙ্গের সহিত সর্ব্বাংশে ঐক্য না হইবে, কেবল সেই স্থলেই সমস্ত বিভক্তির রূপ লিখিত হইবে।

### চকারান্ত প্রাচ্ শব্দ।

১ প্রাক্ প্রাচী প্রাঞ্চি। ২ প্রাক্ প্রাচী প্রাঞ্চি। সম্বোধন প্রাক্। অবশিষ্ট বিভক্তিতে জলমুচ্ শব্দের ন্যায়।

প্রত্যচ্, তির্য্যচ্, উদচ্ ভিন্ন প্রায় সমুদয় চকারান্ত শব্দ প্রাচ শব্দের ন্যায়।

### প্রত্যচ্ শব্দ।

১ প্রত্যক্ প্রতীচী প্রত্যঞ্চি। ২ প্রত্যক্ প্রতীচী প্রত্যঞ্চি। সম্বোধন প্রত্যক্।

### তির্য্যচ্ শব্দ।

১ তির্য্যক্ তিরশ্চী তির্য্যঞ্চি। ২ তির্য্যক্ তিরশ্চী তির্য্যঞ্চি। সম্বোধন তির্য্যক্।

### উদচ্ শব্দ।

১ উদক্ উদীচী উদঞ্চি। ২ উদক্ উদীচী উদঞ্চি। সম্বোধন উদক্।

### জকারান্ত—অসৃজ্ শব্দ।

১ অসৃক্ অসৃজী অসৃঞ্জি। ২ অসৃক্ অসৃজী অসৃঞ্জি। সম্বোধন অসৃক্। অবশিষ্ট বিভক্তিতে বণিজ্ শব্দের ন্যায়।

প্রায় সমুদয় জকারান্ত ক্লীবলিঙ্গ শব্দ অসৃজ্ শব্দের ন্যায়।

তকারান্ত—ভবিষ্যৎ শব্দ।

১ ভবিষ্যৎ ভবিষ্যতী ভবিষ্যন্তি। ২ ভবিষ্যৎ ভবিষ্যতী ভবিষ্যন্তি। সম্বোধন ভবিষ্যৎ। আর আর বিভক্তিতে পুংলিঙ্গ ধাবৎ শব্দের তুল্য।

কতকগুলি অৎপ্রত্যয়ান্ত ও মহৎ শব্দ ভিন্ন যাবতীয় তকারান্ত শব্দের এইরূপ।

গচ্ছৎ শব্দ।

১ গচ্ছৎ গচ্ছন্তী গচ্ছন্তি। ২ গচ্ছৎ গচ্ছন্তী গচ্ছন্তি। সম্বোধন গচ্ছৎ।

ভ্বাদি, দিবাদি ও চুরাদি গণীয় ধাতুর উত্তর অৎ প্রত্যয় করিয়া যে সকল শব্দ নিষ্পন্ন হয় তাহাদের এইরূপ।

ইচ্ছৎ শব্দ।

১ ইচ্ছৎ, ইচ্ছতী ইচ্ছন্তী, ইচ্ছন্তি। ২ ইচ্ছৎ, ইচ্ছতী ইচ্ছন্তী, ইচ্ছন্তি। সম্বোধন ইচ্ছৎ।

তুদাদিগণীয় ও আকারান্ত অদাদিগণীয় ধাতুর উত্তর অৎ প্রত্যয় করিয়া নিষ্পন্ন শব্দের এইরূপ।

দদৎ শব্দ।

১ দদৎ, দদতী, দদন্তি দদতি। ২ দদৎ, দদতী, দদন্তি দদতি। সম্বোধন দদৎ।

জক্ষ, জাগৃ, দরিদ্রা, শাস্ এবং চকাস্ ধাতু এবং হ্বাদিগণীয় ধাতুর উত্তর অৎ প্রত্যয় করিয়া নিষ্পন্ন শব্দের এইরূপ। এতদ্ভিন্ন যে সমস্ত অৎ প্রত্যয় নিষ্পন্ন শব্দ আছে, তাহাদের রূপ ভবিষ্যৎ শব্দের তুল্য।

মহৎ শব্দ।

১ মহৎ মহতী মহান্তি। ২ মহৎ মহতী মহান্তি। সম্বোধন মহৎ।

দকারান্ত—হৃদ্ শব্দ।

১ হৃৎ হৃদী হৃন্দি। ২ হৃৎ হৃদী হৃন্দি। সম্বোধন হৃৎ। অবশিষ্ট বিভক্তিতে সুহৃদ্ শব্দের তুল্য। যাবতীয় ক্লীবলিঙ্গ দকারান্ত শব্দের এইরূপ।

অন্‌ভাগান্ত—নামন্ শব্দ।

১ নাম, নাম্নী নামনী, নামানি। ২ নাম, নাম্নী নামনী, নামানি। সম্বোধন নাম নামন্। অবশিষ্ট বিভক্তিতে পুংলিঙ্গ লঘিমন্ শব্দের ন্যায়। কর্ম্মন্ প্রভৃতি ও অহন্ ভিন্ন সমুদয় অন্‌ভাগান্ত ক্লীবলিঙ্গ শব্দ এইরূপ।

কর্ম্মন্ শব্দ।

১ কর্ম্ম কর্ম্মণী কর্ম্মাণি। ২ কর্ম্ম কর্ম্মণী কর্ম্মাণি। সম্বোধন কর্ম্ম কর্ম্মন্। অবশিষ্ট বিভক্তিতে পুংলিঙ্গ আত্মন্ শব্দের ন্যায়। যদি অন্‌ভাগান্ত ক্লীবলিঙ্গ শব্দের অনের অকার ব্ অথবা ম্ সংযুক্ত থাকে, তাহা হইলে তাহার রূপ কর্ম্মন্ শব্দের ন্যায়; নতুবা নামন্ শব্দের ন্যায়।

অহন্ শব্দ।

১ অহঃ, অহ্নী অহনী, অহানি। ২ অহঃ, অহ্নী অহনী, অহানি। ৩ অহ্না অহোভ্যাম্ অহোভিঃ। ৪ অহ্নে অহোভ্যাম্ অহোভ্যঃ। ৫ অহ্নঃ অহোভ্যাম্ অহোভ্যঃ। ৬ অহ্নঃ অহ্নোঃ অহ্নাম্। ৭ অহ্নি অহনি, অহ্নোঃ, অহঃসু। সম্বোধন অহঃ।

ইন্‌ভাগান্ত—স্থায়িন্ শব্দ।

১ স্থায়ি স্থায়িনী স্থায়ীনি। ২ স্থায়ি স্থায়িনী স্থায়ীনি। সম্বোধন স্থায়িন্। অবশিষ্ট বিভক্তিতে পুংলিঙ্গ গুণিন্ শব্দের ন্যায়। সমুদয় ইন্-ভাগান্ত ক্লীবলিঙ্গ শব্দের রূপ স্থায়িন্ শব্দের ন্যায়।

শকারান্ত—ঈদৃশ্ শব্দ।

১ ঈদৃক্ ঈদৃশী ঈদৃংশি। ২ ঈদৃক্ ঈদৃশী ঈদৃংশি। সম্বোধন ঈদৃক্।

কীদৃশ্, তাদৃশ্, এতাদৃশ্, বহুস্পৃশ্, মর্ম্মস্পৃশ প্রভৃতি শকারান্ত ক্লীবলিঙ্গ শব্দ ঈদৃশ্ শব্দের ন্যায়।

অস্ভাগান্ত—পয়স্ শব্দ।

১ পয়ঃ পয়সী পয়াংসি। ২ পয়ঃ পয়সী পয়াংসি। সম্বোধন পয়ঃ। অবশিষ্ট বিভক্তিতে চন্দ্রমস্ শব্দের ন্যায়। সমুদয় অস্ভাগান্ত ক্লীবলিঙ্গ শব্দ এইরূপ।

ইস্ভাগান্ত—হবিস্ শব্দ।

১ হবিঃ হবিষী হবীংষি। ২ হবিঃ হবিষী হবীংষি। ৩ হবিষা হবির্ভ্যাম্ হবির্ভিঃ। ৪ হবিষে হবির্ভ্যাম হবির্ভ্যঃ। ৫ হবিষঃ হবির্ভ্যাম্ হবির্ভ্যঃ। ৬ হবিষঃ হবিষোঃ হবিষাম্। ৭ হবিষি হবিষোঃ হবিঃষু। সম্বোধন হবিঃ।

সমুদয় ইস্ভাগান্ত ক্লীবলিঙ্গ শব্দ এইরূপ।

উস্ভাগান্ত—চক্ষুস্ শব্দ।

১ চক্ষুঃ চক্ষুষী চক্ষূংষি। ২ চক্ষুঃ চক্ষুষী চক্ষূংষি। ৩ চক্ষুষা চক্ষুর্ভ্যাম্ চক্ষুর্ভিঃ। ৪ চক্ষুষে চক্ষুর্ভ্যাম চক্ষুর্ভ্যঃ। ৫ চক্ষুষঃ চক্ষুর্ভ্যাম্ চক্ষুর্ভ্যঃ। ৬ চক্ষুষঃ চক্ষুষোঃ চক্ষুষাম্। ৭ চক্ষুষি চক্ষুষোঃ চক্ষুঃষু। সম্বোধন চক্ষুঃ।

সমুদয় উস্ভাগান্ত ক্লীবলিঙ্গ শব্দ চক্ষুস্ শব্দের ন্যায়।

---

## উদাহরণ।

প্রথমা।

একটি চক্ষু—চক্ষুঃ। দুইটি চক্ষু—চক্ষুষী। চক্ষুসকল—চক্ষূংষি।

দ্বিতীয়া।

একটি চক্ষুকে—চক্ষুঃ। দুইটি চক্ষুকে—চক্ষুষী। চক্ষুগুলিকে চক্ষূংষি।

তৃতীয়া।

একটি চক্ষু দ্বারা—চক্ষুষা। দুইটি চক্ষু দ্বারা—চক্ষুর্ভ্যাম্। চক্ষুগুলি দ্বারা—চক্ষুর্ভিঃ।

চতুর্থী।

একটি চক্ষুকে (দান)—চক্ষুষে। দুটি চক্ষুকে (দান)—চক্ষুর্ভ্যাম্। চক্ষুগুলিকে (দান)—চক্ষুর্ভ্যঃ।

পঞ্চমী।

একটি চক্ষু হইতে—চক্ষুষঃ। দুইটি চক্ষু হইতে—চক্ষুর্ভ্যাম্। চক্ষুগুলি হইতে—চক্ষুর্ভ্যঃ।

ষষ্ঠী।

একটি চক্ষুর—চক্ষুষঃ। দুটি চক্ষুর—চক্ষুষোঃ। চক্ষুগুলির—চক্ষুষাম্।

সপ্তমী।

একটি চক্ষুতে—চক্ষুষি। দুটি চক্ষুতে—চক্ষুষোঃ। চক্ষুগুলিতে—চক্ষুঃষু। সম্বোধন—হে চক্ষু—চক্ষুঃ।

---

## বিভক্তি যোগ।

প্রথমা।

একটী ব্রাহ্মণ—ব্রাহ্মণঃ—A brahmin. দুটীজামাতা—জামাতরৌ—Two sons-in-law. পতিব্রতা—সাধ্বী—Chaste woman. স্ত্রীগণ—স্ত্রিয়ঃ—Women. ধন সকল—ধনানি—Riches. পদ্ম—কমলম্—Lotus.

4

## প্রশ্ন।

১। নিম্নলিখিত পদগুলির লিঙ্গ ও বচন নির্ণয় করিয়া ইংরাজী বা বঙ্গভাষায় অনুবাদ কর ;—শিবৌ, বিশ্বপাঃ, সাধবঃ, দাতারৌ, রায়ঃ, নদ্যঃ, বধ্বঃ, ভূঃ, স্বসারৌ, দেবরাট্, আপঃ, ককুভৌ, ধাতৄণি, মঘবা।

২। সংস্কৃতে অনুবাদ কর :—কন্যাদুটী, পুত্রগণ, কর্ম্মসকল, বণিক্‌দ্বয়, নদীগুলি, মেঘসকল, বিদ্বান্‌গণ, চক্ষুর্দ্বয়, বায়ুরাশি, পর্ব্বতসকল, প্রজাগণ, কুকুরগুলি, সাধুগণ, বালিকাগণ, ধেনুসকল, জন্তুগুলি।

## দ্বিতীয়া।

মুনিকে—মুনিং—To the sage. বিদ্বান্‌কে—বিদ্বাংসং—To the learned man. দুই স্ত্রীকে—স্ত্রিয়ৌ—To two women. কন্যাগণকে—দুহিতৄঃ—To the daughters. রত্নগুলিকে—রত্নানি—To the jewels. নক্ষত্রদ্বয়কে—নক্ষত্রে—To the two stars.

## প্রশ্ন।

১। নিম্নলিখিত পদগুলির লিঙ্গ ও বচন নির্ণয় করিয়া ইংরাজি বা বঙ্গভাষায় অনুবাদ কর।

মুনীন্, পতিম্, সখায়ম্, সেনান্যঃ, গাঃ, মতীঃ, স্ত্রী, ধেনুম্, স্বসৄঃ, বারীণি, স্বাদূনি, ভূভৃতঃ, ধাবন্তম্, লঘিম্নঃ, যুবানৌ, মঘোনঃ।

২। সংস্কৃতে অনুবাদ কর।

শিশুগুলিকে, রাজাকে, ভগিনীদ্বয়কে, সাধুগণকে, ঋষিদ্বয়কে, মহিলাগণকে, দুহিতৃদিগকে, নক্ষত্রগুলিকে, পদ্মটীকে, বিদ্বান্‌গণকে, সম্রাট্‌দ্বয়কে, বেতনভোগীকে, পক্ষিগণকে, মালাগাছটীকে, বিদুষীগণকে সর্পটীকে।

## তৃতীয়া।

পা দ্বারা—পাদেন—With the leg. চক্ষু দ্বারা—চক্ষুষা—With the eye. নৌকা দ্বারা—নৌকয়া—By a boat. পুষ্পরাশি দ্বারা—পুষ্পৈঃ—With flowers. দুজন ধনী দ্বারা—ধনিভ্যাম্—By two rich men. অশ্বগুলি দ্বারা—অশ্বৈঃ—By horses.

## প্রশ্ন।

১। নিম্নলিখিত পদগুলির লিঙ্গ ও বচন নির্ণয় করিয়া ইংরাজী বা বাঙ্গালা ভাষায় অনুবাদ কর।

অশ্বেন, দাত্রা, মুনিভিঃ, রায়া, লতয়া, নপ্ত্রা, বধ্বা, মধুনা, উদীচা, বণিগ্‌ভিঃ, ভূভৃতা, লঘিম্না, যূনা, আশিষা, সখ্যা, গ্লাবা।

২। সংস্কৃতে অনুবাদ কর—

শত্রুদ্বারা, অর্থদ্বারা, ব্রাহ্মণদ্বয় দ্বারা, যুবাগুলিদ্বারা, অঙ্গুলিদ্বয় দ্বারা, বুদ্ধিদ্বারা, ঘৃতদ্বারা, মধুদ্বারা, প্রশ্নগুলিদ্বারা, রক্তদ্বারা, চক্ষুদ্বারা, জানুদ্বয়-দ্বারা, মালাগুলি দ্বারা, অগ্নিদ্বারা, লতাদ্বারা।

## চতুর্থী।

ব্রাহ্মণকে ( দান )—বিপ্রায়—To a brahmin. দুঃখীকে ( দান ) —দরিদ্রায়—To a poor man. দুজন নারীকে ( দান )—নারীভ্যাম্—To two women. কন্যাকে ( দান )—কন্যায়ৈ—To a daughter. দুজন বৃদ্ধকে ( দান )—বৃদ্ধাভ্যাম্—To two old men. গুরুকে ( দান ) —গুরবে—To the spiritual guide.

## প্রশ্ন।

১। নিম্নলিখিত পদগুলির লিঙ্গ ও বচন নির্ণয় করিয়া বাঙ্গালা বা ইংরাজী ভাষায় অনুবাদ কর—

ঋষয়ে, সুধিয়ে, সাধুভ্যঃ, মতয়ে, ধেনবে, ভুবে, বারিণে, জলমুচে, আত্মনে, পথে, চন্দ্রমসে, পুংসে, দিবে, আশিষে, অহ্নে, চক্ষুষে।

২। সংস্কৃতে অনুবাদ কর।

শিশুগণকে (দান), ব্রাহ্মণদ্বয়কে (দান), স্ত্রীলোকটীকে (দান), প্রজাগণকে (দান), বন্ধুদ্বয়কে (দান), সাধুগুলিকে (দান), ঋষিগণকে (দান), দুহিতৃদ্বয়কে (দান), ভগিনীগণকে (দান), যুবাটীকে (দান), ভৃত্যগণকে (দান), তপস্বিগণকে (দান), প্রেয়সীদ্বয়কে (দান), বৃদ্ধাদিগকে (দান), অন্ধদিগকে (দান), কন্যাগণকে (দান)।

পঞ্চমী।

বৃক্ষ হইতে—বৃক্ষাৎ—From a tree. নৌকা হইতে—নৌকায়াঃ—From a boat. দুইটী গৃহ হইতে—গৃহাভ্যাম্—From two houses. দুইখানি জাহাজ হইতে—পোতাভ্যাম্—From two ships. ব্রাহ্মণগণ হইতে—ব্রাহ্মণেভ্যঃ—From the brahmins.

## প্রশ্ন।

১। নিম্নলিখিত পদগুলির লিঙ্গ ও বচন নির্ণয় করিয়া ইংরাজী বা বাঙ্গালা ভাষায় অনুবাদ কর—

মুনেঃ, বৃক্ষাৎ, সাধোঃ দাতুঃ, গোঃ, শোভায়াঃ, নদ্যাঃ, বধ্বাঃ, বণিজঃ, সুহৃদঃ, শুনঃ, পথঃ, বিদুষঃ, চক্ষুষঃ, মধুনঃ।

২। সংস্কৃতে অনুবাদ কর—

অগ্নি হইতে, বন্ধু হইতে, দধি হইতে, পূর্ব্বদিক্ হইতে, সর্প হইতে, দুগ্ধ হইতে, নৌকা হইতে, ঘৃত হইতে, বালকগুলি হইতে, ব্রাহ্মণ হইতে, তরুদুটী হইতে, লতাগুলি হইতে, রাজা হইতে, শিক্ষক হইতে, যুবা হইতে, মাতা হইতে।

ষষ্ঠী।

পিতার—পিতুঃ—Of father father's). পুস্তকের—পুস্তকস্য—Of a book. দুইজন লোকের—লোকয়োঃ—Of two men. লতাগুলির—লতানাম্—Of the creepers. যুবকদ্বয়ের—যূনোঃ—Of two youths. মূর্খগণের—মূর্খাণাম্—Of ignorant persons.

প্রশ্ন।

১। নিম্নলিখিত পদগুলির লিঙ্গ ও বচন নির্ণয় করিয়া বাঙ্গালা বা ইংরাজীতে অনুবাদ কর—

শিবস্য, মুনীনাম্, সুধিয়াম্, সাধূনাম্, দাতৃণাম্, নদ্যোঃ, স্ত্রিয়াঃ, বধ্বাঃ, ধাতুঃ, দেবরাজ্ঞঃ, আত্মনঃ, সুহৃদঃ, শুনঃ, গুণিনঃ, বিদুষাম্, আশিষঃ।

২। সংস্কৃতে অনুবাদ কর—

বালিকাটীর, প্রশ্নদুটীর, ব্রাহ্মণগুলির, সাধুদ্বয়ের, পুষ্পগুলির, ফলটীর, দুহিতৃদ্বয়ের, সুন্দরীর, নদীগুলির, বণিক্‌দ্বয়ের, কুকুরগুলির, যুবাদ্বয়ের, বিদ্বানের, সর্পদুটির, দুগ্ধের, চক্ষুর্দ্বয়ের।

সপ্তমী।

ডালে—শাখায়াম্—On or upon a branch. জলে—পয়সি—In or into water. দুজন ভ্রাতাতে—ভ্রাত্রোঃ—In or with two brothers. দুখান নৌকাতে—নৌকয়োঃ—In two boats. সকল কবিতে—কবিষু—In the poets. সকল নদীতে—নদীষু—In the rivers.

প্রশ্ন।

১। নিম্নলিখিত পদগুলির লিঙ্গ ও বচন নির্ণয় করিয়া বাঙ্গালা বা ইংরাজী ভাষায় অনুবাদ কর—

শিবে, মুনিষু, পত্যৌ, সখ্যোঃ, সুধিয়ি, সাধুষু, দাতরি, রাসু, গবি, নদ্যাম্, শোভায়াম্, শ্রিয়াম্, বধ্বাম্, ভুবি, বণিজি, চক্ষুঃষু।

২। সংস্কৃতে অনুবাদ কর—

বৃক্ষগুলিতে, পুস্তকখানিতে, শাখাসমূহে, লতাগুলিতে, নদীতে, রাজবংশে, শরৎকালে, ধর্ম্ম বিষয়ে, রাজপুত্রে, বর্ষাকালে, পুষ্পে, ক্রোড়ে, কাননে, গৃহে, রাত্রিকালে, বিদ্যাবিষয়ে।

সম্বোধন।

হে পিতঃ—হে পিতঃ—Oh father! হে গুরো—হে গুরো—Oh gura! হে বিধাতঃ—হে বিধাতঃ—Oh God! রে দুষ্ট—রে দুরাত্মন্—Oh wretch! হে আকাশ—ভো নভোমণ্ডল—Oh firmament! হে ব্রাহ্মণগণ—হে ব্রাহ্মণাঃ—Oh Brahmins!

## প্রশ্ন।

১। সংস্কৃতে অনুবাদ কর—

হে নৃপতিদ্বয়, হে ভ্রাতৃগণ, হে পুত্র, হে কন্যাগণ, রে দুরাত্মন্, হে সাধুগণ, হে কন্যাদ্বয়, হে গুরো, হে প্রভো।

---

## বিশেষ্য ও বিশেষণ।

### বিশেষ্য।

৭১। যাহা দ্বারা কেবল কোন বস্তু, ব্যক্তি, জাতি, গুণ, সমষ্টি বা ক্রিয়ার নামবাচক শব্দের বোধ হয়, তাহাকে বিশেষ্য কহে; যথা—গৃহম্, রামঃ, ব্রাহ্মণঃ, পশুত্বম্, স্তূপঃ, শয়নম্ ইত্যাদি।

বস্তুবাচক—জলম্, বৃক্ষঃ, পুস্তকম্ ইত্যাদি।

ব্যক্তিবাচক—লক্ষ্মণঃ, যাদবঃ, শ্যামঃ ইত্যাদি।

জাতিবাচক—মনুষ্যঃ, বৈশ্যঃ, সিংহঃ ইত্যাদি।

গুণবাচক—ধবলত্বম্, ধীমান্, রমণীয়তা ইত্যাদি।

সমষ্টিবাচক—গুচ্ছঃ, স্তূপঃ, পুঞ্জঃ ইত্যাদি।

ক্রিয়াবাচক—গমনম্, পাকঃ, নাশঃ ইত্যাদি।

বিশেষণ।

৭২। যাহা দ্বারা বিশেষ্যের গুণ, অবস্থা বা সংখ্যা প্রকাশ হয়, তাহাকে বিশেষণ কহে; বিশেষণ প্রায় বিশেষ্যের পূর্ব্বে থাকে; যথা—সুন্দরঃ বালকঃ, ছিন্নং বস্ত্রম্, দ্বৌ বালকৌ, উত্তমং পুস্তকম্, গোলাকারা পৃথিবী, শীতলশ্চন্দ্রঃ, প্রদীপ্তঃ সূর্য্য, উজ্জ্বলং নক্ষত্রম্, ধার্ম্মিকঃ পুরুষঃ।

এখন দেখা যাইতেছে, যে শব্দ কাহারও গুণ, অবস্থা বা সংখ্যা প্রকাশ করে তাহাকে বিশেষণ কহে; আর যাহার গুণ, অবস্থা বা সংখ্যা প্রকাশ করা হয়, তাহাকে উহার বিশেষ্য কহে।

যেমন "সুন্দরঃ বালকঃ" বলিলে সুন্দরঃ পদটি বালকের সৌন্দর্য্য গুণ প্রকাশ করিতেছে বলিয়া "সুন্দরঃ" বিশেষণ পদ; এবং "বালকঃ" পদটির সৌন্দর্য্য গুণ প্রকাশ করা হইতেছে বলিয়া "বালকঃ" বিশেষ্য পদ। এইরূপ "ছিন্নং বস্ত্রম্" বলিলে, ছিন্নং পদটি বস্ত্রের অবস্থা প্রকাশ করিতেছে বলিয়া "ছিন্নং" বিশেষণ পদ; এবং "বস্ত্রম্" পদটির অবস্থা প্রকাশ করা হইতেছে বলিয়া "বস্ত্রম্" বিশেষ্য পদ। আবার "দ্বৌ বালকৌ" বলিলে "দ্বৌ" পদটি বালকের সংখ্যা প্রকাশ করিতেছে বলিয়া "দ্বৌ" বিশেষণ পদ; এবং বালকৌ পদটির সংখ্যা প্রকাশ করা হইতেছে বলিয়া "বালকৌ" বিশেষ্য পদ।

আবার দেখ "বালকঃ" বলিলে জগতের সমুদয় বালক শ্রেণীর অন্তর্গত যে কোন বালককে বুঝায় কিন্তু "সুন্দরঃ বালকঃ" বলিলে, বালকের, একটি গুণ প্রকাশিত হওয়ায় সমুদয় বালক শ্রেণীর অন্তর্গত সুন্দর

বালকদিগের মধ্যে যে কোন বালককে বুঝায়; সুতরাং "সুন্দরঃ" এই পদ দ্বারা বালকের একটি নূতন অর্থ বৃদ্ধি পাইতেছে।

কতকগুলি বিশেষ্য শব্দ পুংলিঙ্গ, কতকগুলি স্ত্রীলিঙ্গ ও কতকগুলি ক্লীবলিঙ্গ। বিশেষ্য পদে যে লিঙ্গ, যে বচন ও যে বিভক্তি থাকে, বিশেষণ পদে প্রায়ই সেই লিঙ্গ, সেই বচন ও সেই বিভক্তি হয়, (১) যথা—

লিঙ্গভেদে—পুংলিঙ্গ—সুন্দরঃ বালকঃ। স্ত্রীলিঙ্গ—সুন্দরী বালিকা। ক্লীবলিঙ্গ—সুন্দরং পুষ্পম্। এখানে বালকঃ, বালিকা ও পুষ্পম্ এই তিনটি বিশেষ্য পদ যথাক্রমে পুংলিঙ্গ, স্ত্রীলিঙ্গ ও ক্লীবলিঙ্গ হওয়ায় ইহাদের বিশেষণও যথাক্রমে পুংলিঙ্গ, স্ত্রীলিঙ্গ ও ক্লীবলিঙ্গ হইয়া সুন্দরঃ, সুন্দরী ও সুন্দরং এইরূপ আকার ধারণ করিয়াছে।

বচনভেদে—একবচন—সুন্দরঃ বালকঃ। দ্বিবচন—সুন্দরৌ বালকৌ। বহুবচন—সুন্দরাঃ বালকাঃ। এখানে বালকঃ, বালকৌ ও বালকাঃ এই তিনটি বিশেষ্য পদ যথাক্রমে একবচন, দ্বিবচন ও বহুবচনান্ত হওয়ায় ইহাদের বিশেষণও যথাক্রমে একবচন, দ্বিবচন ও বহুবচনান্ত হইয়া সুন্দরঃ, সুন্দরৌ ও সুন্দরাঃ এইরূপ আকার ধারণ করিয়াছে।

বিভক্তিভেদে—সুশীলঃ বালকঃ, সুশীলম্ বালকম্, সুশীলেন বালকেন, সুশীলায় বালকায়, সুশীলাৎ বালকাৎ, সুশীলস্য বালকস্য, সুশীলে বালকে। এখানে বালকঃ, বালকম্, বালকেন, বালকায়, বালকাৎ, বালকস্য, বালকে যথাক্রমে প্রথমাদি সাতটি বিভক্ত্যন্ত হওয়ায় ইহাদের বিশেষণও

---

(১) বিশেষ্যের আকার অনুসারে বিশেষণের আকার সকল সময় সমান হয় না; যথা—ফলবতী দুইটি লতা—ফলবত্যৌ লতে—এখানে লতাশব্দ বিশেষ্য, স্ত্রীলিঙ্গ ও আকারান্ত কিন্তু ফলবতী শব্দ বিশেষণ, স্ত্রীলিঙ্গ ও ঈকারান্ত, এজন্য বিশেষণটি লতা শব্দের ন্যায় রূপ না হইয়া নদী শব্দের ন্যায় হইল।

যথাক্রমে ঐ সাত বিভক্ত্যন্ত হইয়া সুশীলঃ সুশীলম্, সুশীলেন, সুশীলায়, সুশীলাৎ, সুশীলস্য ও সুশীলে এইরূপ আকার ধারণ করিয়াছে।

### ক্রিয়ার বিশেষণ।

৭৩। যাহা ক্রিয়ার অবস্থা প্রকাশ করে, তাহাকে ক্রিয়ার বিশেষণ কহে; যথা—রামঃ শীঘ্রং গচ্ছতি। রাম কিরূপ যাইতেছে? শীঘ্রং। এথানে শীঘ্রং এই বিশেষণ পদটি গমন ক্রিয়ার অবস্থা প্রকাশ করিতেছে, সুতরাং শীঘ্রং পদটি ক্রিয়ার বিশেষণ। বিশেষণ শব্দ ক্রিয়ার বিশেষণ হইলে ক্লীবলিঙ্গ শব্দের দ্বিতীয়ার একবচনের ন্যায় রূপ হয়; যথা—রামঃ শীঘ্রং গচ্ছতি। অধিকাংশ বিশেষণ শব্দ সহ শব্দের সহিত বহুব্রীহি সমাসে সিদ্ধ হইয়া ক্রিয়ার বিশেষণ হইয়া থাকে; যথা—সবিনয়ম্, সভয়ম্ ইত্যাদি।

### বিধেয় বিশেষণ।

৭৪। যে বিশেষণ বিশেষ্যের পরে ব্যবহৃত হয়, তাহাকে বিধেয় বিশেষণ বলে; যথা—রামঃ চরিত্রবান্ ভবতি। এথানে "চরিত্রবান্" শব্দ রামের বিশেষণ হইয়াও পরে ব্যবহৃত হইয়াছে। "চরিত্রবান্ রামঃ" এবং "রামঃ চরিত্রবান্" এই দুই স্থলে চরিত্রবান্ পদটি যথাক্রমে উদ্দেশ্য ও বিধেয় বিশেষণ।

---

## বিশেষ্য ও বিশেষণ।

### প্রথমা।

বৃহৎ বৃক্ষ—বিশালস্তরুঃ—Large tree. বলবান্ সিংহঃ—বলবান্ সিংহঃ—Strong lion. বিশাল পৃথিবী—বিস্তীর্ণা পৃথ্বী—Wide earth. উজ্জ্বল নক্ষত্র—উজ্জ্বলং নক্ষত্রম্—Bright stars.

## প্রশ্ন।

১। বাঙ্গালা বা ইংরাজী ভাষায় অনুবাদ কর—

বিদ্বান্ ঋষিকুমারঃ, মধুরং বচনম্, বুদ্ধিমত্যৌ দুহিতরৌ, শ্রীমত্যঃ নার্য্যঃ, আয়তে লোচনে, শারদঃ শশী, বিমলা রজনী, বলবন্তৌ অশ্বৌ।

২। সংস্কৃতে অনুবাদ কর।

জ্ঞানী যুবাটী, লজ্জাবতী নারীগণ, লোহিত পুষ্পটী, উজ্জ্বল নক্ষত্রদুটী, সুন্দর নৌকা দুখানি, সুমিষ্ট ফলগুলি, ধার্ম্মিক বণিক্‌গণ।

### দ্বিতীয়া।

সুন্দর শিশুটিকে—সুন্দরং শিশুম্—To the lovely child. তেজস্বী অশ্বকে—তেজস্বিনং অশ্বম্—To the spirited horse. স্বচ্ছ জলকে—স্বচ্ছং জলম্—To the limpid water. পদ্মলোচনা নারীগণকে—পদ্মলোচনাঃ নারীঃ—To the lotus-eyed women.

## প্রশ্ন।

১। ইংরাজী বা বঙ্গভাষায় অনুবাদ কর—

উজ্জ্বলানি রত্নানি। প্রফুল্লানি কুসুমানি। একামসহায়াং নারীম পতিতানি পত্রাণি। প্রচণ্ডরবান্ শৃগালান্। নির্ম্মলাঃদিশঃ। মনোজ্ঞান্ হরিণশিশূন্। দুঃখিনো বালকান্।

২। সংস্কৃতে অনুবাদ কর—

গুণবান্ যুবাটীকে। বিস্তীর্ণ লতাগুলিকে। সাধুব্যক্তিকে। কোমল পত্রগুলিকে। বিদুষী বালিকাটিকে। বিদ্বান্ ঋষিকুমারগণকে। প্রতাপশালী রাজাকে। কৃতজ্ঞ প্রজাপুঞ্জকে।

## তৃতীয়া।

সুদৃঢ় দন্ত দ্বারা—সুদৃঢ়েন দন্তেন—With a strong tooth. মহতী আশালতাদ্বারা—মহত্যা আশালতয়া—By a large tendril of hope. দীন ও কাতর বাক্য দ্বারা—দীনয়াতুরয়া বাচা—With humble and mornful words. লোভনীয় রত্ন দ্বারা—লোভনীয়েন রত্নেন—With attractive jewels.

## প্রশ্ন।

১। ইংরাজী বা বঙ্গভাষায় অনুবাদ কর—

আয়তেন চক্ষুষা। পয়স্বিনীভিঃ ধেনুভিঃ। মধুরেণ বচনেন। শোভনাভিঃ নৌকাভিঃ। বক্ষ্যমাণৈর্বচোভিঃ। দীনাভির্নারীভিঃ। বলবতা অশ্বেন। আজানুলম্বিতাভ্যাং ভুজাভ্যাম্।

২। সংস্কৃতে অনুবাদ কর—

বলবান্ যুবকদ্বয় দ্বারা। কবিগণের রচনা দ্বারা। সাধ্বী মহিলা দ্বারা। কোমল লতাগুলি দ্বারা। বিদুষী বালিকা দ্বারা। শাণিত অস্ত্র-দ্বারা। কৃতজ্ঞ প্রজাপুঞ্জ দ্বারা। শুষ্ক পত্রগুলি দ্বারা।

## চতুর্থ্যন্ত।

সুশীল শিশুকে ( দান )—সুশীলায় শিশবে—To a good-natured child. শ্রীমান্ বরকে (দান)—শ্রীমতে বরায়—To a fortunate bride-groom. দুঃখী অন্ধকে ( দান )—দুঃখিনে অন্ধায়—To a poor blind man. গুণবতী কুমারীকে (দান)—গুণবত্যৈ কুমার্য্যৈ—To a accomplished virgin.

## প্রশ্ন।

১। ইংরাজী বা বঙ্গভাষায় অনুবাদ কর—

জ্ঞানিনে ব্রহ্মচারিণে। কোপনস্বভাবায় দুর্ব্বাসসে। বিদুষে ঋষিপুত্রায়। তিগ্মতেজসে মুনিবালকায়। শীতরশ্ময়ে ভগবতে চন্দ্রমসে নরকপালধারিণ্যৈ যোগমায়ায়ৈ।

২। সংস্কৃতে অনুবাদ কর—

দুঃখী ব্রাহ্মণকে (দান)। অনাথা বালিকাদিগকে (দান)। সাধু-ব্যক্তিদিগকে (দান)। তৃষ্ণার্ত্ত পথিকগণকে (দান)। দুঃখী বৃদ্ধদ্বয়কে (দান)। পীড়িত ব্যক্তিকে (দান)*।

### পঞ্চম্যন্ত।

প্রজ্বলিত অগ্নি হইতে—প্রজ্বলিতাৎ পাবকাৎ—From flaming fire.
অত্যুচ্চ বৃক্ষ হইতে—অত্যুন্নতাৎ পাদপাৎ—From a very high tree.
সুপক্ক ফল হইতে—সুপক্কাৎ ফলৎ—From the ripe fruit.
পূর্ব্বদিক্ হইতে—পূর্ব্বস্যাঃ দিশঃ—From the east.

## প্রশ্ন।

১। ইংরাজী বা বঙ্গভাষায় অনুবাদ কর—

তস্যাস্তরুশাখায়াঃ। দুস্তরাৎ শোকসাগরাৎ। করালাৎ রাহুগ্রাসাৎ। ধূমাদুৎপন্নাৎ মেঘাৎ। তস্মাৎ নদীবেগাৎ। বিশালাৎ শাসিতাৎ রাজ্যাৎ।

২। সংস্কৃতে অনুবাদ কর—

গুণবতী বালিকাটীর নিকট হইতে। এক সুখী লোক হইতে। উচ্চ পর্ব্বতশিখর হইতে। ভয়ানক রাহুগ্রাস হইতে। উন্নত প্রাসাদ হইতে। বিদুষী নারী হইতে।

### ষষ্ঠ্যন্ত।

দীর্ঘতরুগুলির শাখা সকল—দীর্ঘাণাং তরুণাং শাখাঃ—Branches of high trees. সুন্দর শিশুর ভূষণসকল—সুন্দরস্য শিশোর্ভূষণানি—Ornaments of a beautiful child. ধনবান্ ব্যক্তির অট্টালিকা—ধনবতো লোকস্য প্রাসাদঃ—A rich man's mansion. কোমল পুষ্পের পরম শোভা—কোমলস্য পুষ্পস্য পরমশোভা—The beauty of soft flowers.

### প্রশ্ন।

১। ইংরাজী বা বঙ্গভাষায় অনুবাদ কর—

শ্রীমতীনাং নারীণাং বসনানি। শিশূনাং মধুরাণি বচনানি। ব্রততীনাং মনোজ্ঞানি কুসুমানি। উজ্জ্বলানাং রত্নানাং প্রভয়া। বিদুষাং মুনিকুমারাণাং গ্রন্থাঃ। তেষাং জ্ঞানবতাং মুনীনাম্ অয়মাশ্রমঃ।

২। সংস্কৃতে অনুবাদ কর—

হরিণ-শিশুর খুরচিহ্ন সকল। রামলক্ষ্মণের প্রতাপ। লতাসমূহের মনোহর পুষ্প সকল। শিশুগণের মধুর বাক্য সকল। কৃপণের ধন। দাতার প্রাণ।

### সপ্তম্যন্ত।

অতি দীর্ঘ তরুতে—সুদীর্ঘে তরৌ—On a large tree. মহৎ রাজবংশে—মহতি রাজবংশে—In a noble royal family. বিশাল নদীতে—বিশালায়াং নদ্যাম্—In a vast river. প্রতাপশালী রাজাতে—প্রতাপশালিনি নরপতৌ—In a mighty king,

## প্রশ্ন।

১। ইংরাজী বা বঙ্গভাষায় অনুবাদ কর—

পল্লবিতাসু শাখাসু। রজন্যাং প্রভাতায়াং সত্যাম্। তিগ্মতেজসি ভগবতি সবিতরি। যশস্বিনি গুণশালিনি নৃপনন্দনে। বিদ্বৎসু যুবজনেষু। শীতরশ্মৌ ভগবতি চন্দ্রমসি।

২। সংস্কৃতে অনুবাদ কর—

উজ্জ্বল নক্ষত্রে। উষ্ণ জলে। সজ্জিত শয্যায়। প্রশস্ত পথে। মুদ্রিত পুস্তকে। পুষ্পিত লতাসমূহে। উজ্জ্বল রত্নগুলিতে। শ্রীমতী নারীগণের ভূষণ গুলিতে।

---

## বিবিধ প্রশ্ন।

1. Translate the following into Sanskrit :—

A good boy. A beautiful flower. A grateful child. From a large tree. To a helpless girl. With pure water. The venerable man. By a sensible boy. Old cloth. Of an honest man. In a small house An active boy. By an obedient servant. The sacred place. A golden ring. A silken cloth.. A hospitable nation. Dead language. From a milch cow. In a broken jar.

## DEGREES OF COMPARISON.

৭৫। ইংরাজীতে যেখানে Comparative বা superlative degree ব্যবহৃত হয়, সংস্কৃতে তাহাদিগকে অনুবাদ করিতে হইলে comparative degreeর বিশেষণ পদে তর বা ঈয়স্ এবং superlative degreeর

বিশেষণ পদে তম বা ঈষ্ঠ প্রত্যয় করিয়া পরে যাহা অপেক্ষা উৎকৃষ্ট বা নিকৃষ্ট বুঝাইবে সেই ব্যক্তি বা বস্তুবাচক শব্দে অপেক্ষার্থে পঞ্চমী এবং ষষ্ঠী বা সপ্তমী বিভক্তির প্রয়োগ করিতে হয় ; যথা—My son is more deligent than yours তব পুত্রাদ্ উদ্‌যোগিতরো মৎসুতঃ ; The lion is the strongest of all the beasts of prey—সর্ব্বেষু শ্বাপদেষু সিংহো বলিষ্ঠঃ।

*N. B.* Besides the rejection of the final, the base often undergoes considerable change ; as—

| Positive. | Substitute. | Comparative. | Superlative. |
|---|---|---|---|
| অন্তিক (near) | নেদ | নেদীয়স্ | নেদিষ্ঠ |
| অল্প (little, small) | কন্, অল্ | কনীয়স্, অল্পীয়স্ | কনিষ্ঠ, অল্পি |
| উরু (large) | বর | বরীয়স্ | বরিষ্ঠ |
| কৃশ (thin) | ক্রশ | ক্রশীয়স্ | ক্রশিষ্ঠ |
| ক্ষিপ্র (quick) | ক্ষেপ | ক্ষেপীয়স্ | ক্ষেপিষ্ঠ |
| ক্ষুদ্র (small, mean) | ক্ষোদ | ক্ষোদীয়স্ | ক্ষোদিষ্ঠ |
| গুরু (heavy, great) | গর | গরীয়স্ | গরিষ্ঠ |
| তৃপ্র (satisfied) | ত্রপ | ত্রপীয়স্ | ত্রপিষ্ঠ |
| দীর্ঘ (long) | দ্রাঘ | দ্রাঘীয়স্ | দ্রাঘিষ্ঠ |
| দূর (distant) | দব | দবীয়স্ | দবিষ্ঠ |
| দৃঢ় (firm) | দ্রঢ় | দ্রঢ়ীয়স্ | দ্রঢ়িষ্ঠ |
| পরিবৃহ (excellent) | পরিব্রহ | পরিব্রহীয়স্ | পরিব্রহিষ্ঠ |
| পৃথু (broad) | প্রথ | প্রথীয়স্ | প্রথিষ্ঠ |
| প্রশস্য (good) | শ্র, জ্যা | শ্রেয়স্, জ্যায়স্ | শ্রেষ্ঠ, জ্যেষ্ঠ |
| প্রিয় (dear) | প্র | প্রেয়স্ | প্রেষ্ঠ |

| Positive. | Substitute. | Comparative. | Superlative. |
|---|---|---|---|
| বহু (much) | ভূ | ভূয়স্ | ভূয়িষ্ঠ |
| বহুল (much) | বংহ | বংহীয়স্ | বংহিষ্ঠ |
| ভৃশ (excessive) | ভ্রশ | ভ্রশীয়স্ | ভ্রশিষ্ঠ |
| মৃদু (soft, mild) | ম্রদ | ম্রদীয়স্ | ম্রদিষ্ঠ |
| যুবন্ (young) | যব | যবীয়স্ | যবিষ্ঠ |
| বাঢ় (firm, thick) | সাধ | সাধীয়স্ | সাধিষ্ঠ |
| বৃদ্ধ (old) | বর্ষ, জ্যা | বর্ষীয়স্, জ্যায়স্ | বর্ষিষ্ঠ, জ্যেষ্ঠ |
| বৃন্দারক (excellent) | বৃন্দ | বৃন্দীয়স্ | বৃন্দিষ্ঠ |
| *স্থির (firm, stable)* | *স্থ* | *স্থেয়স্* | *স্থেষ্ঠ* |
| স্থূল (gross, bulky) | স্থব | স্থবীয়স্ | স্থবিষ্ঠ |
| হ্রস্ব (short) | হ্রস | হ্রসীয়স্ | হ্রসিষ্ঠ |

## NUMERALS.

### সংখ্যাবাচক শব্দ (১) ( Cardinals ).

#### এক শব্দ।

৭৬। এক শব্দ একবচনান্ত, কিন্তু "কেহ কেহ" এই অর্থে বহুবচনান্তও হইয়া থাকে। এক শব্দ তিন লিঙ্গেই সর্ব্ব শব্দের ন্যায়; যথা—

পুং—এক, একম্, একেন, একস্মৈ, একস্মাৎ, একস্য, একস্মিন্। স্ত্রী—একা, একাম্, একয়া, একস্যৈ, একস্যাঃ একস্যাঃ, একস্যাম্। ক্লীব—একম্, একম্, অবশিষ্ট পুংলিঙ্গের ন্যায়।

#### অনেক শব্দ।

অনেক শব্দ বহুবচনান্ত, তিন লিঙ্গেই সর্ব্ব শব্দের ন্যায়।

(১) সংখ্যাবাচক শব্দের সম্বোধন পদ ব্যবহৃত হয় না।

**দ্বি শব্দ ( দ্বিবচনান্ত )।**

**পুং—দ্বৌ, দ্বৌ, দ্বাভ্যাম্, দ্বাভ্যাম্, দ্বাভ্যাম্, দ্বয়োঃ, দ্বয়োঃ। স্ত্রী ও ক্লীবলিঙ্গ—দ্বে, দ্বে, দ্বাভ্যাম্, দ্বাভ্যাম্, দ্বাভ্যাম্, দ্বয়োঃ, দ্বয়োঃ।**

ত্রি শব্দ ( বহুবচনান্ত )।

পুং—ত্রয়ঃ, ত্রীন্, ত্রিভিঃ, ত্রিভ্যঃ, ত্রিভ্যঃ, ত্রয়াণাম্, ত্রিষু। ক্লী—ত্রীণি, ত্রীণি, অবশিষ্ট পুংলিঙ্গের ন্যায়। স্ত্রী—তিস্রঃ, তিস্রঃ, তিসৃভিঃ, তিসৃভ্যঃ, তিসৃভ্যঃ, তিসৃণাম্, তিসৃষু। ত্রি হইতে অষ্টাদশন্ পর্য্যন্ত বহুবচনান্ত।

চতুর্ শব্দ।

পুং—চত্বারঃ, চতুরঃ, চতুর্ভিঃ, চতুর্ভ্যঃ, চতুর্ভ্যঃ, চতুর্ণাম্, চতুর্ষু। ক্লী—চত্বারি, চত্বারি, অবশিষ্ট পুংলিঙ্গের ন্যায়। স্ত্রী—চতস্রঃ, চতস্রঃ, চতসৃভিঃ, চতসৃভ্যঃ, চতসৃভ্যঃ, চতসৃণাম, চতসৃষু।

পঞ্চন্ শব্দ।

পঞ্চ, পঞ্চ, পঞ্চভিঃ, পঞ্চভ্যঃ, পঞ্চভ্যঃ, পঞ্চানাম, পঞ্চসু।

ষষ শব্দ।

ষট্, ষট, ষড্ভিঃ, ষড্ভ্যঃ, ষড্ভ্যঃ, ষণ্ণাম্, ষট্সু।

পঞ্চন্ অবধি অষ্টাদশন্ পর্য্যন্ত সমুদয় সংখ্যাবাচক শব্দের রূপ তিন লিঙ্গেই সমান। অষ্টন্ ভিন্ন সমস্ত নকারান্ত সংখ্যাবাচক শব্দ পঞ্চন্ শব্দের ন্যায়।

অষ্টন্ শব্দ।

অষ্টৌ বা অষ্ট, অষ্টৌ বা অষ্ট, অষ্টাভিঃ বা অষ্টভিঃ, অষ্টাভ্যঃ বা অষ্টভ্যঃ, অষ্টাভ্যঃ বা অষ্টভ্যঃ, অষ্টানাম্, অষ্টাসু বা অষ্টসু।

৭৭। সংখ্যাবাচক শব্দ বিশেষ্য ও বিশেষণ উভয় রূপেই ব্যবহৃত হইয়া

থাকে; যথা—মুনীনাম্ একঃ, এখানে মুনিগণের মধ্যে কেবল একটি মুনির সংখ্যা মাত্র বুঝাইতেছে, এজন্য ইহা বিশেষ্য। কিন্তু "একো মুনিঃ" বলিলে এক সংখ্যা বিশিষ্ট মুনিকে বুঝাইতেছে, এজন্য ইহা বিশেষণ।

৭৮। এক হইতে অষ্টাদশন্ পর্য্যন্ত শব্দগুলি তিন লিঙ্গেই ব্যবহৃত হয়; এক, দ্বি, ত্রি ও চতুর্ শব্দের রূপ তিন লিঙ্গেই ভিন্ন প্রকার হইয়া থাকে। পঞ্চন্ হইতে অষ্টদশন্ পর্য্যন্ত শব্দগুলি তিন লিঙ্গেই একরূপ ধারণ করে। ঊনবিংশতি হইতে নবনবতি পর্য্যন্ত শব্দগুলি নিত্য স্ত্রীলিঙ্গ। ইহাদের মধ্যে ঊনবিংশতি, বিংশতি, ষষ্ঠি, সপ্ততি, অশীতি ও নবতি শব্দের রূপ স্ত্রীলিঙ্গ হ্রস্ব ইকারান্ত মতি শব্দের ন্যায়। ত্রিংশৎ, চত্বারিংশৎ ও পঞ্চাশৎ শব্দের রূপ তকারান্ত ভূভৃৎ শব্দের ন্যায়। শত, সহস্র প্রভৃতি সমুদয় সংখ্যাবাচক শব্দ নিত্য ক্লীবলিঙ্গ, ফল শব্দের ন্যায়। তন্মধ্যে কোটি শব্দ নিত্য স্ত্রীলিঙ্গ, মতি শব্দের ন্যায়।

৭৯। ঊনবিংশতি প্রভৃতি সংখ্যাবাচক শব্দ একবচনেই ব্যবহৃত হইয়া থাকে; যথা,—ঊনবিংশতিঃ পুরুষাঃ, ত্রিংশৎ স্ত্রিয়ঃ, চত্বারিংশৎ শিশবঃ, পঞ্চাশৎ বালকাঃ, ষষ্ঠিঃ বৃদ্ধাঃ, সপ্ততি সাধবঃ, অশীতিঃ বালিকাঃ, নবতিঃ সরাংসি, শতং পুত্রাঃ, সহস্রং পত্রাণি। কিন্তু দ্বিত্ব ও বহুত্ব বুঝাইলে যথাক্রমে দ্বিবচন ও বহুবচনও হইয়া থাকে; যথা—একং শতম্, দ্বে শতে, ত্রীণি শতানি; একং সহস্রং, দ্বে সহস্রে, ত্রীণি সহস্রাণি ইত্যাদি।

---

## পূরণবাচক শব্দ (Ordinals).

### প্রথম শব্দ।

৮০। প্রথম শব্দ পুংলিঙ্গে প্রথমার বহুবচনে—প্রথমে, প্রথমাঃ।

অবশিষ্ট বিভক্তিতে শিব শব্দের ন্যায়। স্ত্রীলিঙ্গে শোভা শব্দের ন্যায় এবং ক্লীবলিঙ্গে ফল শব্দের ন্যায়।

দ্বিতীয় শব্দ ( পুং )।

১ দ্বিতীয়ঃ দ্বিতীয়ৌ দ্বিতীয়াঃ। ২ দ্বিতীয়ম্ দ্বিতীয়ৌ দ্বিতীয়ান্। ৩ দ্বিতীয়েন দ্বিতীয়াভ্যাম্ দ্বিতীয়ৈঃ। ৪ দ্বিতীয়স্মৈ দ্বিতীয়ায়, দ্বিতীয়াভ্যাম্, দ্বিতীয়েভ্যঃ। ৫ দ্বিতীয়স্মাৎ দ্বিতীয়াৎ, দ্বিতীয়াভ্যাম্, দ্বিতীয়েভ্যঃ। ৬ দ্বিতীয়স্য দ্বিতীয়য়োঃ দ্বিতীয়ানাম্। ৭ দ্বিতীয়স্মিন্ দ্বিতীয়ে, দ্বিতীয়য়োঃ, দ্বিতীয়েষু। সম্বোধন দ্বিতীয়।

ক্লীব—১ দ্বিতীয়ম্ দ্বিতীয়ে দ্বিতীয়ানি। ২ দ্বিতীয়ম দ্বিতীয়ে দ্বিতীয়ানি। অবশিষ্ট পুংলিঙ্গের ন্যায়।

স্ত্রী—১ দ্বিতীয়া দ্বিতীয়ে দ্বিতীয়াঃ। ২ দ্বিতীয়াম্ দ্বিতীয়ে দ্বিতীয়াঃ। ৩। দ্বিতীয়য়া দ্বিতীয়াভ্যাম্ দ্বিতীয়াভিঃ। ৪ দ্বিতীয়স্যৈ দ্বিতীয়ায়ৈ, দ্বিতীয়াভ্যাম্, দ্বিতীয়াভ্যঃ। ৫ দ্বিতীয়স্যাঃ দ্বিতীয়ায়াঃ, দ্বিতীয়াভ্যাম্, দ্বিতীয়াভ্যঃ। ৬ দ্বিতীয়স্যাঃ দ্বিতীয়ায়াঃ, দ্বিতীয়য়োঃ, দ্বিতীয়ানাম্। ৭ দ্বিতীয়স্যাম্ দ্বিতীয়ায়াম্, দ্বিতীয়য়োঃ, দ্বিতীয়াসু। সম্বোধন দ্বিতীয়ে। তৃতীয় শব্দও তিন লিঙ্গেই দ্বিতীয় শব্দের ন্যায়। চতুর্থ ও পঞ্চম্ প্রভৃতি শব্দ পুংলিঙ্গে শিব, স্ত্রীলিঙ্গে নদী ও ক্লীবলিঙ্গে ফলশব্দের ন্যায়।

৮১। দ্বি, ত্রি প্রভৃতি সংখ্যাবাচক শব্দের উত্তর তীয় প্রভৃতি প্রত্যয় করিলে, দ্বিতীয়, তৃতীয় প্রভৃতি পূরণবাচক শব্দ নিষ্পন্ন হয়। দ্বি ও ত্রি শব্দের উত্তর তীয়, চতুর্ ও ষষ শব্দের উত্তর থট্ (থ), পঞ্চন্, সপ্তন্, অষ্টন্, নবন্ ও দশন্ শব্দের উত্তর মট্ (ম), সংখ্যা পূর্ব্ব দশন্ শব্দের উত্তর ডট্ (অ), বিংশতি, ত্রিংশৎ, চত্বারিংশৎ ও পঞ্চাশৎ শব্দের উত্তর ডট্ ও তমট্ এবং ষষ্টি প্রভৃতি সমুদয় সংখ্যাবাচক শব্দের উত্তর তমট্ হয় কিন্তু ষষ্টি, সপ্ততি, অশীতি ও নবতি শব্দের পূর্ব্বে সংখ্যাবাচক শব্দ থাকিলে

বিকল্পে ডট্ হয় ; যথা—প্রথম (first), দ্বিতীয় (second), তৃতীয় (third), চতুর্থ (fourth), পঞ্চম (fifth), ষষ্ঠ (sixth), সপ্তম (seventh), অষ্টম (eighth), নবম (ninth), দশম (tenth), একাদশ (eleventh), বিংশ বা বিংশতিতম (twentieth), ষষ্টিতম (sixtieth), সপ্ততিতম (seventieth), অশীতিতম (eightieth), নবতিতম (ninetieth), শততম (hundredth), সহস্রতম (thousandth), ইত্যাদি ; কিন্তু একষষ্ঠ বা একষষ্টিতম (sixty first), একসপ্তত বা একসপ্ততিতম (seventy first), একাশীত or একাশীতিতম (eighty first), একনবত বা একনবতিতম (ninety first), শততম (hundredth), সহস্রতম (thousandth).

| | | |
|---|---|---|
| একটী ব্রাহ্মণ | একঃ ব্রাহ্মণঃ | A brahmin |
| দুটী পুত্র | দ্বৌ পুত্রৌ | Two sons. |
| দুটী কন্যা | দ্বে কন্যে | Two daughters. |
| দুটী রত্ন | দ্বে রত্নে | Two jems |
| তিনটী দেবতা | ত্রয়ো দেবাঃ | Three gods. |
| তিনটী নারী | তিস্রঃ নার্য্যঃ | Three women. |
| তিনখানি পুস্তক | ত্রীণি পুস্তকানি | Three books. |
| চারিজন রাজা | চত্বারঃ রাজানঃ | Four kings. |
| চারিটী নদী | চতস্রঃ নদ্যঃ | Four rivers. |
| চারিটী নক্ষত্র | চত্বারি নক্ষত্রাণি | Four stars |
| পাঁচটী শিশু | পঞ্চ শিশবঃ | Five children. |
| ছয়জন রাজা | ষট্ রাজানঃ | Six kings. |
| সাতটী ঋষি | সপ্ত ঋষয়ঃ | Seven Rishis. |
| আটজন শাব্দিক | অষ্টৌ শাব্দিকাঃ | Eight philologists. |
| নয়টী গ্রহ | নব গ্রহাঃ | Nine planets. |

| | | |
|---|---|---|
| দশটী দিক্ | দশ দিশঃ | Ten directions. |
| কুড়িজন পুরুষ | বিংশতিঃ পুরুষাঃ | Twenty men. |
| ত্রিশজন নারী | ত্রিংশৎ নার্য্যঃ | Thirty women. |
| চল্লিশজন শিশু | চত্বারিংশৎ শিশবঃ | Forty children. |
| পঞ্চাশজন যুবা | পঞ্চাশৎ যুবানঃ | Fifty young men. |
| ষাট্‌জন বৃদ্ধ | ষষ্টিঃ বৃদ্ধাঃ | Sixty old men. |
| সত্তরটা ধেনু | সপ্ততিঃ ধেনবঃ | Seventy cows. |
| আশীটা সরোবর | অশীতিঃ সরাংসি | Eighty tanks. |
| নব্বইটা ফল | নবতিঃ ফলানি | Ninety fruits. |
| এক শত পুত্র | শতং পুত্রাঃ | One hundred sons. |
| দুই শত ধেনু | দ্বে শতে ধেনবঃ | Two hundred cows. |
| তিন শত বালক | ত্রীণি শতানি বালকাঃ | Three hundred boys. |
| হাজার পত্র | সহস্রং পত্রাণি | Thousand leaves. |
| এক লক্ষ টাকা | লক্ষং মুদ্রাঃ | A lack of rupees. |

## প্রশ্ন।

১। ইংরাজী বা বঙ্গভাষায় অনুবাদ কর—

একো হরিণঃ। দ্বৌ শূকরৌ। পঞ্চ রত্নানি। ত্রীণি নক্ষত্রাণি। ষট্ ধেনবঃ। সপ্ত রাত্রয়ঃ। অষ্টৌ নিকেতনানি। বিংশতিঃ বালকাঃ। ত্রিংশৎ নপ্তঃ। নবতিঃ পুষ্পাণি। শতং সাধবঃ। ত্রীণি শতানি ব্রাহ্মণাঃ। সহস্রং মুদ্রাঃ। দ্বে সহস্রে ফলানাম্। ত্রীণি সহস্রাণি গাবঃ। লক্ষং মুদ্রাঃ।

২। সংস্কৃতে অনুবাদ কর—

দুটী নদী। চারিজন রাজাকে। সাতটা পদ্মের। দশজন বালিকা দ্বারা। পাঁচ রাত্রি। আটটী পুষ্প দ্বারা। তিনটী গাভী হইতে। ত্রিশটী

লতার। কুড়িটী বিদ্যালয়ের। একশত মালা। আশীটী শিশুকে (দান)। ষাট্‌জন ঋষিকে (দান)। সত্তরজন বণিকের। এক সহস্র পুস্তকে। দুই সহস্র মুদ্রা দ্বারা। এক লক্ষ বৃক্ষে।

---

## সর্ব্বনাম।

৮২। সর্ব্ব প্রভৃতি কতকগুলি শব্দকে সর্ব্বনাম কহে; কিন্তু সংজ্ঞা বুঝাইলে অথবা সমাসে অপ্রধানরূপে ব্যবহৃত হইলে সর্ব্বনাম সংজ্ঞা হয়।

৮৩। সংস্কৃত ভাষায় প্রধানতঃ অস্মদ্ (I), যুষ্মদ্ (thou, you), তদ্ (he, she, it, that), এতদ্ (this), ইদম্ (this), অদস্ (that, yonder), যদ্ (who, which, that), কিম্ (who, which, that), এই কয়টী সর্ব্বনাম আছে। যথা—

| | | |
|---|---|---|
| অস্মদ্—আমি | অহম্ | I |
| যুষ্মদ্—তুমি, তুই | ত্বম | Thou, you, ye |
| তদ্—তিনি বা সে (পুং) | সঃ | He, that |
| ,, তিনি বা সে (স্ত্রী) | সা | She, that |
| ,, ,, (ক্লী) | তৎ | It, that |
| যদ্—যিনি বা যে (পুং) | যঃ | Who, which |
| ,, ,, (স্ত্রী) | যা | Who, which |
| ,, ,, (ক্লী) | যৎ | Which |
| কিম্—কে, কি (পুং) | কঃ | Who, which |
| ,, ,, (স্ত্রী) | কা | Who, which |
| ,, ,, (ক্লী) | কিম্ | Which, what |
| ইদম—ইনি (পুং) | অয়ম | This |

| | | | |
|---|---|---|---|
| ইদম্—ইনি | (স্ত্রী) | ইয়ম্ | This |
| „ „ | (ক্লী) | ইদম্ | This |
| এতদ্—এই | (পুং) | এষঃ | This |
| „ „ | (স্ত্রী) | এষা | This |
| „ „ | (ক্লী) | এতৎ | This |
| অদস্—উহা, ঐ | (পুং) | অসৌ | That, yonder |
| „ „ | (স্ত্রী) | অসৌ | That, yonder |
| „ „ | (ক্লী) | অদঃ | That, yonder |

সর্ব্ব শব্দ ( পুং )।

১ সর্ব্বঃ সর্ব্বৌ সর্ব্বে। ২ সর্ব্বম্ সর্ব্বৌ সর্ব্বান্। ৩ সর্ব্বেণ সর্ব্বাভ্যাম্ সর্ব্বৈঃ। ৪ সর্ব্বস্মৈ সর্ব্বাভ্যাম্ সর্ব্বেভ্যঃ। ৫ সর্ব্বস্মাৎ সর্ব্বাভ্যাম্ সর্ব্বেভ্যঃ। ৬ সর্ব্বস্য সর্ব্বয়োঃ সর্ব্বেষাম্। ৭ সর্ব্বস্মিন্ সর্ব্বয়োঃ সর্ব্বেষু।

ক্লীবলিঙ্গ।

১ সর্ব্বম্ সর্ব্বে সর্ব্বাণি। ২ সর্ব্বম্ সর্ব্বে সর্ব্বাণি। অবশিষ্ট পুংলিঙ্গের ন্যায়।

স্ত্রীলিঙ্গ।

১ সর্ব্বা সর্ব্বে সর্ব্বাঃ। ২ সর্ব্বাম্ সর্ব্বে সর্ব্বাঃ। ৩ সর্ব্বয়া সর্ব্বাভ্যাম সর্ব্বাভিঃ। ৪ সর্ব্বস্যৈ সর্ব্বাভ্যাম্ সর্ব্বাভ্যঃ। ৫ সর্ব্বস্যাঃ সর্ব্বাভ্যাম্ সর্ব্বাভ্যঃ। ৬ সর্ব্বস্যাঃ সর্ব্বয়োঃ সর্ব্বাসাম্। ৭ সর্ব্বস্যাম্ সর্ব্বয়োঃ সর্ব্বাসু।

বিশ্ব, উভয়, এক এবং একতর শব্দের রূপ সর্ব্ব শব্দের ন্যায়। উভ শব্দ দ্বিবচনান্ত (১)।

(১) কৈয়টের মতে উভয় শব্দের দ্বিবচন নাই, কিন্তু হর দত্তের মতে দ্বিবচন হইতে পারে।

অন্য, অন্যতর, ইতর, কতর, কতম ও একতম শব্দের রূপ সর্ব্ব শব্দের ন্যায়; কেবল ক্লীবলিঙ্গে প্রথমা ও দ্বিতীয়ার একবচনে বিশেষ আছে; যথা—অন্যৎ, অন্যতরৎ, ইতরৎ, কতরৎ, কতমৎ, একতমৎ। একতর শব্দ সকল লিঙ্গেই অবিকল সর্ব্ব শব্দের ন্যায়।

## পূর্ব্ব শব্দ (পুং)।

১ পূর্ব্বঃ, পূর্ব্বৌ, পূর্ব্বে পূর্ব্বাঃ। ২ পূর্ব্বম্ পূর্ব্বৌ পূর্ব্বান। ৩ পূর্ব্বেণ পূর্ব্বাভ্যাম্ পূর্ব্বৈঃ। ৪ পূর্ব্বস্মৈ পূর্ব্বাভ্যাম্ পূর্ব্বেভ্যঃ। ৫ পূর্ব্বস্মাৎ পূর্ব্বাৎ, পূর্ব্বাভ্যাম্, পূর্ব্বেভ্যঃ। ৬ পূর্ব্বস্য পূর্ব্বয়োঃ পূর্ব্বেষাম্। ৭ পূর্ব্বস্মিন্ পূর্ব্বে, পূর্ব্বয়োঃ, পূর্ব্বেষু।

## ক্লীবলিঙ্গ।

১ পূর্ব্বম্ পূর্ব্বে পূর্ব্বাণি। ২ পূর্ব্বম্ পূর্ব্বে পূর্ব্বাণি। অবশিষ্ট বিভক্তিতে পুংলিঙ্গের ন্যায়। স্ত্রীলিঙ্গে ঠিক সর্ব্ব শব্দের ন্যায়, কোনও ভেদ নাই।

৮৪। পূর্ব্ব, পর, অবর, দক্ষিণ, উত্তর, অপর, অধর এই সাতটি শব্দ দিক্, দেশ ও কালবাচক হইলে এবং স্ব শব্দ জ্ঞাতি ও ধন ভিন্ন অর্থে এবং অন্তর শব্দ বাহ্য ও পরিধানীয় অর্থ বুঝাইলে সর্ব্বনাম হয়, তখন পর প্রভৃতি আটটি শব্দ পূর্ব্ব শব্দের ন্যায় রূপ গ্রহণ করে। নতুবা সামান্য অকারান্ত শব্দের ন্যায় রূপ হইয়া থাকে।

৮৫। প্রথম, চরম, অল্প, অর্দ্ধ, কতিপয়, নেম এবং তয় প্রত্যয়ান্ত শব্দ প্রথমার বহুবচনে বিকল্পে সর্ব্বনাম সংজ্ঞক হয়, এজন্য প্রথমার বহুবচনে ইহাদের রূপ পূর্ব্ব শব্দের ন্যায়, এবং অন্যান্য বিভক্তিতে শিব শব্দের ন্যায়। কিন্তু নেম শব্দের রূপ অন্যান্য বিভক্তিতে সর্ব্ব শব্দের তুল্য।

অস্মদ্ শব্দ (১)।

অহম্ আবাম্ বয়ম্। ২ মাম্ মা, আবাম্ নৌ, অস্মান্ নঃ। ৩ ময়া আবাভ্যাম্ অস্মাভিঃ। ৪ মহ্যম্ মে, আবাভ্যাম্ নৌ, অস্মভ্যম্ নঃ। ৫ মৎ আবাভ্যাম্ অস্মৎ। ৬ মম মে, আবয়োঃ নৌ, অস্মাকম্ নঃ। ৭ ময়ি আবয়োঃ অস্মাসু। তিন লিঙ্গেই সমান, কোনও ভেদ নাই।

যুষ্মদ্ শব্দ (১)।

১ ত্বম্ যুবাম্ যূয়ম্। ২ ত্বাম্ ত্বা, যুবাম্ বাম্, যুষ্মান্ বঃ। ৩ ত্বয়া যুবাভ্যাম্ যুষ্মাভিঃ। ৪ তুভ্যম্ তে, যুবাভ্যাম্ বাম্, যুষ্মভ্যম্ বঃ। ৫ ত্বৎ যুবাভ্যাম যুষ্মৎ। ৬ তব তে, যুবয়োঃ বাম্, যুষ্মাকম বঃ। ৭ ত্বয়ি যুবয়োঃ যুষ্মাসু। তিন লিঙ্গেই সমান, কোনও ভেদ নাই।

ভবৎ শব্দ (২)।

ভবৎ শব্দ তিন লিঙ্গেই শ্রীমৎ শব্দের ন্যায়।

তদ্ শব্দ (পুং)।

১ সঃ তৌ তে। ২ তম্ তৌ তান্। ৩ তেন তাভ্যাম তৈঃ। ৪ তস্মৈ

(১) চ, বা, হ, অহ, এব এই পাঁচ অব্যয় শব্দের যোগে এবং বাক্যের বা শ্লোকের চরণের আরম্ভে অস্মদ শব্দের মা, মে, নৌ, নঃ এই চারি পদের এবং যুষ্মদ শব্দের ত্বা, তে, বাম্, বঃ এই চারি পদের প্রয়োগ হয় না।

(২) যুষ্মদর্থ বুঝাইলে ভবৎ শব্দের রূপ শ্রীমৎ শব্দের ন্যায়, কিন্তু ভূ ধাতুর উত্তর শতৃ (অৎ) প্রত্যয় নিষ্পন্ন হইলে, তাহার রূপ ধাবৎ শব্দের ন্যায়। সম্মান বুঝাইলে যুষ্মদ্ শব্দের পরিবর্ত্তে ভবৎ শব্দ ব্যবহৃত হইয়া থাকে। সম্মান না বুঝাইলেও স্থান বিশেষে যুষ্মদ্ স্থলে ভবৎ শব্দ ব্যবহৃত হয়। ভবৎ শব্দের ক্রিয়া প্রথম পুরুষ, যথা—ভবান এবং ব্রবীতি। অতিশয় সম্মান বুঝাইলে অনেক স্থলে ভবৎ শব্দের পূর্ব্বে "অত্র" ও "তত্র" পদ প্রযুক্ত হয়। তত্র যুক্ত হইলে ভবৎ শব্দ তদ্ শব্দের পরিবর্ত্তে ব্যবহৃত হয়; যথা - স তত্র ভবান।

তাভ্যাম্ তেভ্যঃ। ৫ তস্মাৎ তাভ্যাম্ তেভ্যঃ। ৬ তস্য তয়োঃ তেষাম্। ৭ তস্মিন্ তয়োঃ তেষু।

ক্লীবলিঙ্গ।

১ তৎ তে তানি। ২ তৎ তে তানি। অবশিষ্ট পুংলিঙ্গের ন্যায়।

স্ত্রীলিঙ্গ।

১ সা তে তাঃ। ২ তাম্ তে তাঃ। ৩ তয়া তাভ্যাম্ তাভিঃ। ৪ তস্যৈ তাভ্যাম্ তাভ্যঃ। ৫ তস্যাঃ তাভ্যাম তাভ্যঃ। ৬ তস্যাঃ তয়োঃ তাসাম। ৭ তস্যাম্ তয়োঃ তাসু।

এতদ্ শব্দ ( পুং )।

১ এষঃ এতৌ এতে। ২ এতম্ এনম্ (১), এতৌ এনৌ, এতান এনান্। ৩ এতেন এনেন, এতাভ্যাম্, এতৈঃ। ৪ এতস্মৈ এতাভ্যাম্ এতেভ্যঃ। ৫ এতস্মাৎ এতাভ্যাম্ এতেভ্যঃ। ৬ এতস্য, এতয়োঃ এনয়োঃ, এতেষাম্। ৭ এতস্মিন্, এতয়োঃ এনয়োঃ, এতেষু।

ক্লীবলিঙ্গ।

১ এতৎ এতে এতানি। ২ এতৎ এনৎ, এতে এনে, এতানি এনানি। অবশিষ্ট বিভক্তিতে পুংলিঙ্গের ন্যায়।

স্ত্রীলিঙ্গ।

১ এষা এতে এতাঃ। ২ এতাম্ এনাম, এতে এনে, এতাঃ এনাঃ। ৩ এতয়া এনয়া, এতাভ্যাম্, এতাভিঃ। ৪ এতস্যৈ এতাভ্যাম্ এতাভ্যঃ। ৫ এতস্যাঃ এতাভ্যাম্ এতাভ্যঃ। ৬ এতস্যাঃ, এতয়োঃ এনয়োঃ, এতাসাম্। ৭ এতস্যাম্, এতয়ো এনয়োঃ, এতাসু।

(১) এতদ্ ও ইদম্ শব্দের একবার উল্লেখ করিয়া পুনরুল্লেখ করিতে হইলে এন রূপের প্রয়োগ হইয়া থাকে ; যথা—এতম্ অশ্বমানয়, এনং বধান চ।

ইদম্ শব্দ পুংলিঙ্গ।

১ অয়ম্ ইমৌ ইমে। ২ ইমম্ এনম্ (১), ইমৌ এনৌ, ইমান্ এনান্। ৩ অনেন এনেন, আভ্যাম্, এভিঃ। ৪ অস্মৈ আভ্যাম্ এভ্যঃ। ৫ অস্মাৎ আভ্যাম্ এভ্যঃ। ৬ অস্য, অনয়োঃ এনয়োঃ, এষাম্। ৭ অস্মিন্, অনয়োঃ এনয়োঃ, এষু।

ক্লীবলিঙ্গ।

১ ইদম্ ইমে ইমানি। ২ ইদম্ এনৎ, ইমে এনে, ইমানি এনানি। অবশিষ্ট বিভক্তিতে পুংলিঙ্গের ন্যায়।

স্ত্রীলিঙ্গ।

১ ইয়ম্ ইমে ইমাঃ। ২ ইমাম্ এনাম, ইমে এনে, ইমাঃ এনাঃ। ৩ অনয়া এনয়া, আভ্যাম্, আভিঃ। ৪ অস্যৈ আভ্যাম্ আভ্যঃ। ৫ অস্যাঃ আভ্যাম আভ্যঃ। ৬ অস্যাঃ, অনয়োঃ এনয়োঃ, আসাম। ৭ অস্যাম, অনয়োঃ এনয়োঃ আসু।

অদস্ শব্দ পুংলিঙ্গ।

১ অসৌ **অমূ অমী**। ২ অমুম্ অমূ অমূন্। ৩ অমুনা অমূভ্যাম্ অমীভিঃ। ৪ অমুষ্মৈ অমূভ্যাম্ অমীভ্যঃ। ৫ অমুষ্মাৎ অমূভ্যাম অমীভ্যঃ। ৬ অমুষ্য অমুয়োঃ অমীষাম্। ৭ অমুষ্মিন অমুয়োঃ অমীষু।

ক্লীবলিঙ্গ।

১ অদঃ অমূ অমূনি। ২ অদঃ অমূ অমূনি। অবশিষ্ট পুংলিঙ্গের ন্যায়।

স্ত্রীলিঙ্গ।

১ অসৌ অমূ অমূঃ। ২ অমূম্ অমূ অমূঃ। ৩ অমুয়া অমূভ্যাম্

(১) এতদ শব্দের টীকা দেখ।

অমূভিঃ। ৪ অমুষ্মৈ অমূভ্যাম্ অমূভ্যঃ। ৫ অমুষ্যাঃ অমূভ্যাম্ অমূভ্যঃ। ৬ অমুষ্যাঃ অমুয়োঃ অমূষাম্। ৭ অমুষ্যাম্ অমুয়োঃ অমূষু।

যদ্ শব্দ পুংলিঙ্গ।

১ যঃ যৌ যে। যম্ যৌ যান্। ৩ যেন যাভ্যাম্ যৈঃ। ৪ যস্মৈ যাভ্যাম্ যেভ্যঃ। ৫ যস্মাৎ যাভ্যাম্ যেভ্যঃ। ৬ যস্য যয়োঃ যেষাম। ৭ যস্মিন্ যয়োঃ যেষু।

ক্লীবলিঙ্গ।

১ যৎ যে যানি। ২ যৎ যে যানি। অবশিষ্ট পুংলিঙ্গের ন্যায়।

স্ত্রীলিঙ্গ।

১ যা যে যাঃ। ২ যাম্ যে যাঃ। ৩ যয়া যাভ্যাম্ যাভিঃ। ৪ যস্যৈ যাভ্যাম্ যাভ্যঃ। ৫ যস্যাঃ যাভ্যাম্ যাভ্যঃ। ৬ যস্যাঃ যয়োঃ যাসাম্। ৭ যস্যাম্ যয়োঃ যাসু।

কিম্ শব্দ পুংলিঙ্গ (১)।

১ কঃ কৌ কে। ২ কম্ কৌ কান্। ৩ কেন কাভ্যাম্ কৈঃ। ৪ কস্মৈ কাভ্যাম্ কেভ্যঃ। ৫ কস্মাৎ কাভ্যাম্ কেভ্যঃ। ৬ কস্য কয়োঃ কেষাম। কস্মিন্ কয়োঃ কেষু।

ক্লীবলিঙ্গ।

১ কিম কে কানি। কিম্ কে কানি। অবশিষ্ট পুংলিঙ্গের ন্যায়।

স্ত্রীলিঙ্গ।

১ কা কে কাঃ। ২ কাম্ কে কাঃ। ৩ কয়া কাভ্যাম্ কাভিঃ।

(১) অনিশ্চয় অর্থ বুঝাইবার জন্য বিভক্ত্যন্ত কিম্ শব্দের উত্তর চিৎ, চন ও অপি এই সকল অব্যয় ব্যবহৃত হয় ( তদ্ধিত প্রকরণ দেখ )।

৪ কস্মৈ কাভ্যাম্ কাভ্যঃ। ৫ কস্যাঃ কাভ্যাম্ কাভ্যঃ। ৬ কস্যাঃ কয়োঃ কাসাম্। ৭ কস্যাম্ কয়োঃ কাসু।

৮৬। সর্ব্বনাম শব্দগুলি বিশেষ্য ও বিশেষণ উভয়ই হইয়া থাকে ; যখন সর্ব্বনাম স্বতন্ত্রভাবে প্রয়োগ হয় তখন বিশেষ্য এবং যখন বিশেষ্যের অধীন হইয়া থাকে তখন বিশেষণ। কিন্তু অস্মদ্, যুষ্মদ্ ও ভবৎ শব্দ সর্ব্বত্রই বিশেষ্য রূপে ব্যবহৃত হইয়া থাকে।

## সর্ব্বনাম বিশেষ্যরূপে।

স পশ্যতি—He sees. সা ভুঙ্‌ক্তে—She eats. তে রুদন্তি—They are weeping. অহং গমিষ্যামি—I shall go. স মামুপদিষ্টবান্—He advised me. সা কিমুবাচ—What did she say? স বৃক্ষমারুরোহ—He climbed a tree. ত্বং গাতুমর্হসি—You can sing. কিমহং গচ্ছামি—Shall I go? তে ঢক্কানি বাদয়ন্তি—They are beating drums.

---

## সর্ব্বনাম বিশেষণরূপে।

| | | |
|---|---|---|
| সেই বালক | সঃ বালকঃ | That boy |
| সেই বালিকা | সা বালা | That girl |
| সেই ফল | তৎ ফলম্ | That fruit |
| যে বৃক্ষটী | যঃ বৃক্ষঃ | The tree which |
| যে মনুষ্যগণ | যে মানবাঃ | Men who |
| যে রাত্রি | যা নিশা | The night which |

| | | |
|---|---|---|
| যে বালিকা | যা বালা | The girl who |
| যে ধন | যৎ ধনং | The wealth which |
| বালিকাটী কে ? | কা সা বালা | Who is the girl ? |
| কোন্ নারী ? | কা নারী | Which woman ? |
| বালকগণ কে ? | কে বালকাঃ | Who are those boys ? |
| কোন্ বালকটী ? | কঃ বালকঃ | Which boy ? |
| কোন্ পত্রগুলি ? | কানি পত্রাণি | Which leaves ? |
| কারণ কি ? | কিং কারণং | What reason ? |
| এই শোভা | ইয়ং শোভা | This beauty |
| এই বস্ত্র | ইদং বস্ত্রং | This cloth |
| এই হংসটী | অয়ম্ হংসঃ | This drake |
| ঐ অশ্বগুলি | অমী অশ্বাঃ | Those horses |
| ঐ বালিকাগুলি | অমূ বালাঃ | Those maidens |
| ঐ সকল পুষ্প | অমূনি পুষ্পাণি | Those flowers. |

প্রথমা।

সেই হরি—স হরিঃ—That Hari. যে ব্রাহ্মণ—যো বিপ্রঃ—The Brahmin who. ঐ মৃগ—অসৌ মৃগঃ—That stag. এই মুনি—অয়ং মুনিঃ—This sage. এই গন্ধ—এষ গন্ধঃ—This odour. কে তুমি—কস্ত্বম্—Who are you.

দ্বিতীয়া।

এই তৃণসমূহকে—এতানি শষ্পাণি—These herbs. যে নারীগণকে—যাঃ নারীঃ—Which women. সেই গুরুদিগকে—তান্ গুরূন্—Those elders. এই শাখাকে—ইমাং শাখাম্—This branch.

তৃতীয়ান্ত।

সেই লোক দ্বারা—তেন লোকেন—By that person. যে হস্ত দ্বারা—যেন হস্তেন—By or with which hand. এই পুষ্প দ্বারা—এতেন পুষ্পেণ—With this flower. সেই নৌকা দ্বারা—তয়া নৌকয়া—By that boat.

চতুর্থ্যান্ত।

তাঁহাকে নমস্কার—তস্মৈ নমঃ—Salutation to him. তোমাকে নমস্কার—তুভ্যং নমঃ—Salutation to you. তাঁহাদিগকে নমস্কার—তেভ্য নমঃ—Salutation to them. ইঁহাকে নমস্কার—তস্মৈ নমঃ—Salutation to him.

পঞ্চম্যন্ত।

সেই ভবন হইতে—তস্মাৎ ভবনাৎ—From that mansion. এই স্থান হইতে—অস্মাৎ স্থানাৎ—From this place. কোন লোক হইতে কস্মাৎ লোকাৎ—From which person. যে গৃহ হইতে—যস্মাৎ গৃহাৎ—From which room

ষষ্ঠ্যন্ত।

সেই ব্রাহ্মণের—তস্য বিপ্রস্য—Of that Brahmin. যে হস্তের—যস্য হস্তস্য—Of which hand. কোন্ লতার—কস্যাঃ লতায়াঃ—Of what creeper. যে সকল লোকের—যেষাং লোকানাং—Of which persons.

সপ্তম্যন্ত।

কোন বনে—কস্মিন্ বনে—In what or which forest. সেই সকল দেবতাতে—তেষু দেবেষু—In those gods. যে ব্রাহ্মণে—

যস্মিন্ দ্বিজে—In which brahmin. এই সকল রাজাতে—এষু রাজসু —In these kings.

## প্রশ্ন।

১। ইংরাজী বা বঙ্গভাষায় অনুবাদ কর—

তৌ ভীমার্জ্জুনৌ। ইমে লতে। অমূ কন্যে। যা মাতরঃ। কিং পুস্তকং। এতৌ হরিহরৌ। যৌ রামলক্ষ্মণৌ। তে গুরবঃ। এতে গন্ধপুষ্পে। তং মুনিং। সঃ লোকং। ইমান্ সাধূন্। তৎ পুস্তকং। তয়া নৌকয়া। যৈঃ লোকৈঃ। তেভ্যঃ নমঃ। তৈঃ অশ্বৈঃ। কস্মাৎ লোকাৎ। যস্ত হস্তস্য। যস্মাৎ গৃহাৎ। কস্যা লতায়াঃ। যেষাং লোকানাং। তস্মিন্ গুরৌ। অস্মিন্ ভ্রাতরি। কাসু শাখাসু।

২। সংস্কৃতে অনুবাদ কর—

কোন্ বালিকা। সেই রত্নগুলি। যে ঋষিদ্বয়। ঐ মৃগটি। এই সাধু। যে সকল শোভা। সেই বণিককে। এই অশ্বটাকে। কোন্ যুবাকে। সেই ভগিনীদ্বয়কে। সেই আসনগুলি। এই রত্নদুটা দ্বারা। কোন্ বালিকাকে। যে পত্রগুলি দ্বারা। যে যুবতী হইতে। ঐ ভিক্ষুককে (দান)। যে শূদ্রদ্বয়কে। ঐ বৃক্ষ হইতে। এই বধূটাকে। সেই সাধু দ্বারা। কোন্ নদী হইতে। ঐ জলে। এই বিদ্যালয়ে। যে পথে।

---

# অব্যয় শব্দ।

৮৭। যাহার ব্যয় অর্থাৎ লিঙ্গ, বচন ও বিভক্তিতে রূপ পরিবর্ত্তন হয় না; তাহাকে অব্যয় বলে (১)। অব্যয় শব্দের উত্তর বিভক্তির লোপ হয়, সুতরাং যেমন শব্দ তেমনি থাকে। অব্যয় শব্দ অনেক, তন্মধ্যে কতক-গুলি নিম্নে লিখিত হইতেছে; যথা—

| | | | | |
|---|---|---|---|---|
| অকস্মাৎ | এব | নক্তম্ | মুহুস্ | সর্ব্বথা |
| অথ | এবম্ | নমস্ | যৎ | সর্ব্বদা |
| অথবা | কচ্চিৎ | নাম | যথা | সহ |
| অধস্ | কথম্ | নীচৈস্ | যদা | সহসা |
| অধুনা | কদা | নু | যদি | সাক্ষাৎ |
| অন্তর্ | কিম্ | নূনম্ | যাবৎ | সাম্প্রতম্ |
| অন্যথা | কিল | পশ্চাৎ | বত | সার্দ্ধম্ |
| অলম্ | ক্ব | পুনর্ | বরম্ | সায়ম্ |
| অবশ্যম | খলু | পুরস্ | বহিস্ | স্ম |
| অহো | চ | পুরা | বা | স্বয়ম |
| ইতি | চেৎ | পৃথক্ | বিনা | স্বর্ |
| ইদানীম্ | তৎ | প্রভৃতি | বৃথা | স্বস্তি |
| ইব | তথা | প্রাতর্ | শনৈস্ | হন্ত |
| উচ্চৈস্ | তু | ভূয়স্ | সদা | হা |
| উপরি | ধিক্ | মা | সম্প্রতি | হি |
| ঋতে | ন | মিথ্যা | সম্যক্ | হে |

(১) সদৃশং ত্রিষুলিঙ্গেষু সর্ব্বাসুচ বিভক্তিষু। বচনেষুচ সর্ব্বেষু যন্নবেতি তদব্যয়ম্॥

৮৮। প্র, পরা, অপ, সম্, নি, অব, অনু, নির্, দুর্, বি, অধি, সু, উৎ, পরি, প্রতি, অভি, অতি, অপি, উপ, আ এই কুড়িটি অব্যয় শব্দ ধাতুর পূর্ব্বে থাকিলে উহাদিগকে উপসর্গ বলে। উপসর্গের নিজের কোনও অর্থ নাই, কিন্তু উহাদের যোগে ধাতুর ভিন্ন ভিন্ন অর্থপ্রকাশ পায়; যেমন হৃ ধাতুর অর্থ হরণ, কিন্তু ঐ হৃ ধাতু আ পূর্ব্বক হইলে আহার, আহরণ; বি পূর্ব্বক হইলে বিহার, বিহরণ; সম্ পূর্ব্বক হইলে সংহার, সংহরণ; প্র পূর্ব্বক হইলে প্রহার, প্রহরণ ইত্যাদি।

৮৯। অব ও অপি এই দুইটি উপসর্গের আদিস্থিত অকারের বিকল্পে লোপ হয়, যথা—অবগাহঃ, বগাহঃ; অপিধানম্, পিধানম্।

কোন্ কোন্ উপসর্গ কি কি অর্থ সূচনা করে নিম্নে তাহা প্রদর্শিত হইতেছে।

| উপসর্গ | অর্থ | উদাহরণ |
|---|---|---|
| প্র | উৎকর্ষ, গতি, আরম্ভ | প্রকৃষ্ট, প্রস্থান, প্রক্রম |
| | সর্ব্বতোভাব, খ্যাতি, | প্রকোপ, প্রসিদ্ধ, |
| | উৎপত্তি ইত্যাদি। | প্রভাব। |
| পরা | ভঙ্গ, অনাদর প্রত্যাবৃত্তি। | পরাজিত, পরাভূত। |
| অপ | বৈরূপ্যম্, ত্যাগ, অনাদর। | অপমান, অপকর্ষ। |
| সম্ | সম্যক্‌প্রকার, যোগ, | সম্ভূত, সঙ্গত, |
| | আভিমুখ্য। | সম্মুখ। |
| নি | নিশ্চয়, নিষেধ। | নিবেদন, নিবৃত্তি। |
| অব | নিন্দা, নিশ্চয়। | অবজ্ঞা, অবধারিত। |
| অনু | পশ্চাৎ, সাদৃশ্য, পৌনঃপুন্য। | অনুশোচনা, অনুরূপ, অনুক্ষণ। |
| নির্ | অভাব, নিশ্চয়, বহির্গমন। | নিঃসঙ্গ, নির্ণয়, নির্গতঃ। |
| দুর্ | নিন্দা, ক্লেশ, দুঃখ। | দুর্নাম, দুর্গম, দুর্বহ। |

| উপসর্গ | অর্থ | উদাহরণ |
|---|---|---|
| বি | বিশেষ, অভাব, দান, বৈষম্য। | বিন্যাস, বিয়োগ, বিতরণ, বিপরীত। |
| অধি | উপরিভাগ, স্বামিত্ব, সম্যক্। | অধিরোহণ, অধিকার, অধিষ্ঠান। |
| সু | প্রশংসা, সৌকর্য্য, আতিশয্য। | সুশোভিত, সুগম, সুলভ। |
| উৎ | ঊর্দ্ধ, প্রশংসা, প্রাদুর্ভাব। | উৎক্ষিপ্ত, উৎকর্ষ; উদ্ভূত। |
| পরি | সর্ব্বতোভাব, অনাদর, আতিশয্য। | পরিদর্শন, পরিভব, পরিপূর্ণ। |
| প্রতি | প্রত্যর্পণ, বৈপরীত্য, সাদৃশ্য, বিরোধ। বীপ্সা। | প্রত্যর্পণ, প্রতিগমন, প্রতিবিম্ব, প্রতিবাদী, প্রতিগ্রহ। |
| অভি | সর্ব্বতোভাব, আভিমুখ্য। | অভিনিবেশ, অভিমুখ। |
| অতি | আতিশয্য, অতিক্রম। | অতিবৃষ্টি, অতীত। |
| অপি | সমুচ্চয়, সম্ভাবনা, সর্ব্বতোভাব। | তথাপি, যদ্যপি, অপিধান। |
| উপ | অনুকম্পা, সামীপ্য, আধিক্য, উৎকর্ষ, আরম্ভ। | উপকার, উপকূল, উপচয়, উপাদেয়, উপক্রম। |
| আ | ঈষৎ, পর্য্যন্ত, বৈপরীত্য, সম্যক্। | আরক্ত, আজন্ম, আদান, আগমন। |

## উদাহরণ।

তুমি আর আমি—ত্বম্ অহঞ্চ—You and I. রাম এবং লক্ষ্মণ—রামো লক্ষ্মণশ্চ—Ram and Lakshmana. রাম, সীতা ও লক্ষ্মণ—রামঃ সীতা লক্ষ্মণশ্চ—Ram, Sita anc Lakshmana. হয় তুমি নয়

আমি—ত্বং বা অহং বা—Either You or I. তুমিও না আমিও না—নত্বং নাহম্—Neither You nor I. বলিও না—মা ব্রূহি—Don't say. ত্যাগ করিব না—নো ত্যক্ষ্যামি—I will not relinquish. কিন্তু আমি দেখিব না—অহন্তু ন দ্রক্ষ্যামি—But I will not see.—সে বলবান্ও নয় দুর্ব্বলও নয়—নহি স বলবান্ নাপি দুর্ব্বলঃ—He is neither strong nor weak. যাহাইহউক সে একজন সাহসী বালক—পরন্তু স হি সাহসী বালকঃ—However, he is a brave lad. এরূপ পাপার্জ্জিত ধনে ধিক্—ধিগিদং পাপার্জ্জিতং ধনং—Disgrace to such ill-earned wealth.

## প্রশ্ন।

১। নিম্নলিখিত বাক্যগুলি বাঙ্গলা বা ইংরাজীতে অনুবাদ কর—

ভো ভগবন্। হা হতোঽস্মি। রাজ্ঞী চিরং জীবতু। স সিংহাদপি বলবত্তরঃ। স হি দরিদ্রঃ কৃপণো বা ন ভবতি। জাতস্য হি ধ্রুবো মৃত্যুঃ।

২। নিম্নলিখিত বাক্যগুলি সংস্কৃতে অনুবাদ কর—

ফল ও মূল। গো, মেষ ও মহিষ। রাম বা হরি। তুমি কোথায়? আমি না তুমি। এখানে কে? সে ধনবান্ও নয় বিদ্বান্ও নয়। তুমিই হও বা আমিই হই। চিরজীবী হও। সে রাম অপেক্ষা বলবান্।

## বিবিধ উদাহরণ।

এই গুণবান্ পুরুষ—অয়ং গুণবান্ পুরুষঃ—This meritorious man. সেই বলবান্ হস্তীদুটী—তৌ বলবন্তৌ গজৌ—Those two strong ele-phants. ঐ বিদ্বান্ যুবকগণ—অমী বিদ্বাংসো যুবানঃ—Those learned youths. এই গুণবতী নারী—ইয়ং গুণবতী নারী—This accomplished woman. সেই পরম শোভা—সা পরমা শোভা

—That great beauty. সকল পরাক্রান্ত রাজাকে—সর্ব্বান্ পরাক্রান্তন্ রাজ্ঞঃ—To all powerful kings. চারিটী দুঃখী বালককে—চতুরো দুঃখিনো বালকান্—To four poor boys. সেই তিনটী ধেনুকে—তাঃ তিস্রঃ ধেনূঃ—To those three cows. এই বলবান্ ঘোটকগুলি দ্বারা —এভিঃ বলবদ্ভিঃ ঘোটকৈঃ—By these strong horses. ঐ শোভনীয় রত্নদ্বারা—অমুনা শোভনীয়েন রত্নেন—With that alluring jewel. এই গুণবতী কুমারীকে (দান)—অস্যৈ গুণবত্যৈ কুমার্য্যৈ—To this meritorious virgin সেই তরুশাখা হইতে—তস্যাস্তরুশাখায়াঃ —Form that branch of the tree. সেই প্রজ্ঞাবান্ মুনিদিগের এই আশ্রম—তেষাং প্রজ্ঞাবতাং মুনীনাম্ অয়মাশ্রমঃ—This harmitage of the learned sages.

## বিবিধ প্রশ্ন।

১। ইংরাজী বা বঙ্গভাষায় অনুবাদ কর।

ইমাঃ সুশীলাঃ নার্য্যঃ। যানি মহান্তি দুঃখানি। ইমং সুন্দরং শিশুং। সর্ব্বান্ গুণবতঃ পুরুষান্। ত্রীন্ মনোজ্ঞান্ হরিণ শিশূন্। পঞ্চ আয়ত-লোচনাঃ নারীঃ। বক্ষ্যমাণৈর্বচোভিঃ। শোভনাভির্নৌ কান্তিঃ। অস্মৈ কোপনস্বভাবায় দুর্ব্বাসসে। তস্যৈ নরকপালধারিণ্যৈ যোগমায়ায়ৈ। তস্মাৎ নদীবেগাৎ। ধূমাদ্যুৎপন্নাৎ মেঘাৎ। তস্য হরিণশিশোঃ খুরং-চিহ্নানি। তয়োঃ রামলক্ষ্মণয়োঃ প্রতাপঃ। তস্যাং বিশালায়াং সরিতি।

২। সংস্কৃতে অনুবাদ কর।

এই লোহিত পুষ্প দুটী। সেই মধুর বাক্য। এই তেজস্বী মুনিকে। এই উজ্জ্বল রত্নগুলিকে। সেই কৃতজ্ঞ প্রজাপুঞ্জকে। পাঁচটী বুদ্ধিমান্ পুরুষকে। সেই দীন ও কাতর বাক্যদ্বারা। পাঁচশত বলবান্ বালক দ্বারা।

ঐ দুঃখী বিধবাকে (দান)। এই দুস্তর শোকসাগর হইতে। এই এক সহস্র লোহিত পুষ্প হইতে। ঐ সুশীল বালকটীর এই পুস্তক। সেই সত্যবাদী যুধিষ্ঠিরের। সেই লতা সমূহের মনোহর পুষ্প সকল। এই যশস্বী গুণশালী রাজপুত্রে।

---

## স্ত্রীপ্রত্যয়।

৯০। অকারান্ত প্রাতিপদিক স্ত্রীলিঙ্গে কতকগুলি আকারান্ত ও কতকগুলি ঈকারান্ত হয়; যথা—আকারান্ত—দীন—দীনা, মলিন—মলিনা, সরল—সরলা, বৃদ্ধ—বৃদ্ধা, স্থবির—স্থবিরা, সর্ব্ব—সর্ব্বা, পূর্ব্ব—পূর্ব্বা, দক্ষিণ—দক্ষিণা। ঈকারান্ত—গৌর—গৌরী, নদ—নদী, কিশোর—কিশোরী, কুমার—কুমারী, সুন্দর—সুন্দরী ইত্যাদি (১)।

৯১। যে সকল শব্দের অন্তে মৎ, বৎ (বতু), তবৎ, বস্ কিংবা ঈয়স্ থাকে, স্ত্রীলিঙ্গে তাহাদের উত্তর ঈ হয়; যথা—শ্রীমৎ—শ্রীমতী, জ্ঞানবৎ—জ্ঞানবতী, শ্রুতবৎ—শ্রুতবতী, বিদ্বস্—বিদুষী, প্রেয়স্—প্রেয়সী।

৯২। যে সকল শব্দের অন্তে অৎ (শতৃ) থাকে, স্ত্রীলিঙ্গে তাহাদের উত্তর ঈ হয়। তন্মধ্যে কতকগুলির ৎ সর্ব্বদাই ন্ত হয়, ও কতকগুলির বিকল্পে হইয়া থাকে (২); যথা—বদৎ—বদন্তী, গচ্ছৎ—গচ্ছন্তী, পৃচ্ছৎ—পৃচ্ছন্তী, পৃচ্ছতী; যাৎ—যান্তী, যাতী।

(১) আপ্ প্রত্যয় পরে থাকিলে প্রত্যয়স্থ ককারের পূর্ব্ববর্ত্তী অকার স্থানে ইকার হয়; যথা—নায়ক—নায়িকা, পাচক—পাচিকা, বালক—বালিকা ইত্যাদি, কিন্তু সুপের পরে আপের উৎপত্তি হইলে হয় না; যথা—বহুরাজকা নগরী। অষ্টকা, উপত্যকা প্রভৃতি শব্দেও উক্ত অকার স্থানে ইকার হয় না।

(২) ধাবৎ শব্দের (১) টীকা দেখ।

৯৩। **নকারান্ত শব্দের উত্তর স্ত্রীলিঙ্গে ঈ হয় (১); যথা—মায়াবিন্—মায়াবিনী, অনুরাগিন্—অনুরাগিনী, মনোহারিন্—মনোহারিণী, কমলিন্—কমলিনী, মানিন্—মানিনী, তপস্বিন্—তপস্বিনী, রাজন্—রাজ্ঞী (২)।**

৯৪। গুণবাচক উকারান্ত শব্দের উত্তর বিকল্পে ঈ হয়; যথা—মৃদু—মৃদ্বী, মৃদুঃ; সাধু—সাধ্বী, সাধুঃ; গুরু—গুর্বী, গুরুঃ; লঘু—লঘ্বী, লঘুঃ ইত্যাদি।

৯৫। ঋকারান্ত শব্দের উত্তর স্ত্রীলিঙ্গে ঈ হয়, যথা—দাতৃ—দাত্রী, ধাতৃ—ধাত্রী, কর্তৃ—কর্ত্রী ইত্যাদি।

৯৬। যাবতীয় পূরণবাচক শব্দের মধ্যে প্রথম, দ্বিতীয় ও তৃতীয় শব্দের উত্তর স্ত্রীলিঙ্গে আ হয়, তদ্ভিন্ন সমস্তই ঈকারান্ত হইয়া থাকে; যথা—প্রথমা, দ্বিতীয়া, তৃতীয়া; অন্যত্র—চতুর্থী, পঞ্চমী, অষ্টাদশী ইত্যাদি।

৯৭। কতকগুলি স্ত্রীলিঙ্গ শব্দের উত্তর বিকল্পে ঈ হয়: যথা—শ্রেণী, শ্রেণিঃ; রাত্রী, রাত্রিঃ; ভূমী, ভূমিঃ।

৯৮। সখি শব্দের স্ত্রীলিঙ্গে সখী এই পদ হয়।

৯৯। জায়া অর্থে ভব, শর্ব্ব, মৃড়, ইন্দ্র, রুদ্র, বরুণ ও ব্রহ্মন্ শব্দের উত্তর আনী প্রত্যয় হয়, এবং ব্রহ্মন্ শব্দের নকারের লোপ হয়, যথা—ভবস্য জায়া ভবানী, শর্ব্বস্য জায়া শর্ব্বাণী, মৃড়স্য জায়া মৃড়ানী, ইন্দ্রস্য জায়া ইন্দ্রাণী, রুদ্রস্য জায়া রুদ্রাণী, বরুণস্য জায়া বরুণানী, ব্রহ্মণো জায়া ব্রহ্মাণী।

(১) নকারান্ত শব্দের মধ্যে সংখ্যাবাচক শব্দের উত্তর ঈ হয় না; যথা—পঞ্চ, সপ্ত, অষ্ট, নব, দশ।

(২) অনের অকার ম কিংবা ব, সংযুক্ত বর্ণে মিলিত থাকিলে হয় না, যথা—মহাত্মন্—মহাত্মা। ঈ প্রত্যয় হইলে অন্‌ভাগান্ত শব্দের উপধা অকারের লোপ হয়। যথা—রাজন—রাজ্ঞী।

১০০। মাতুল, ক্ষত্রিয়, উপাধ্যায় ও আচার্য্য শব্দের উত্তর অর্থ বিশেষে স্ত্রীলিঙ্গে আনী, ঈ ও আ প্রত্যয় হয়; যথা—

মাতুল + আনী = মাতুলানী }
মাতুল + ঈ = মাতুলী } মাতুল পত্নী।

ক্ষত্রিয় + আনী = ক্ষত্রিয়াণী }
ক্ষত্রিয় + আ = ক্ষত্রিয়া } ক্ষত্রিয় জাতীয় স্ত্রী।

ক্ষত্রিয় + ঈ = ক্ষত্রিয়ী—ক্ষত্রিয়ের স্ত্রী।

উপাধ্যায় + আনী = উপাধ্যায়ানী—উপাধ্যায় পত্নী।

উপাধ্যায় + ঈ = উপাধ্যায়ী—শিক্ষয়িত্রী ও উপাধ্যায় পত্নী।

উপাধ্যায় + আ = উপাধ্যায়া—শিক্ষয়িত্রী।

আচার্য্য + আনী = আচার্য্যানী—আচার্য্য পত্নী।

আচার্য্য + আ = আচার্য্যা—স্বয়ং শিক্ষয়িত্রী।

১০১। কতকগুলি শব্দের পুংলিঙ্গ ও স্ত্রীলিঙ্গের আকার নিম্নে প্রদর্শিত হইতেছে;—

| পুং | স্ত্রী | পুং | স্ত্রী |
|---|---|---|---|
| পতি | পত্নী | উদচ্ | উদীচী |
| যুবন্ | যুবতিঃ, যুবতী (১) | তির্য্যচ্ | তিরশ্চী |
| শ্বন্ | শুনী | অনডুহ | অনডুহী, অনড্বাহী |
| মঘবন্ | মঘোনী, মঘবতী | শ্বশুর | শ্বশ্রূঃ |
| প্রত্যচ্ | প্রতীচী | | |

---

(১) যু ধাতুর উত্তর শতৃ প্রত্যয় করিয়া তাহার স্ত্রীলিঙ্গে যুবতী এই পদ হয়, কিন্তু কনিন্ প্রত্যয়ান্ত যুবন্ শব্দের স্ত্রীলিঙ্গে যুবতিঃ এই পদ হয়।

# বাক্য ও পদ স্থাপন।

১০২। ভাষা ব্যতীত একের মনের ভাব অন্যের নিকট প্রকাশিত হয় না। বাক্যদ্বারা ভাষা গঠিত হইয়া থাকে কিন্তু শাস্ত্রে অপদ প্রয়োগ করিতে নাই, এজন্য শব্দ ও ধাতুতে যথাক্রমে সুপ ও তিঙ্ বিভক্তিযুক্ত করিয়া উহাদিগকে যথানিয়মে সন্নিবেশিত করিলে বাক্য গঠিত হয়। ইংরাজী বা বাঙ্গালা ভাষাকে সংস্কৃতে অনুবাদ করিতে হইলে সকল স্থলে কেবল শব্দের অনুবাদ করিলে হয় না, অনেক সময় অর্থ ধরিয়া অনুবাদ করিতে হয়; এবং আবশ্যক বোধে যদি একটি বাক্যকে ভাঙ্গিয়া দুই তিনটী বাক্য করিতে হয়, অথবা দুই তিনটী বাক্যকে একটী বাক্য করিয়া গঠিত করিতে হয়, তাহা করিয়াও যাহাতে বিশুদ্ধ সংস্কৃত হয় তদ্বিষয়ে বিশেষ দৃষ্টি রাখা আবশ্যক।

প্রথমতঃ যে ভাষাকে সংস্কৃতে অনুবাদ করিতে হইবে সেই ভাষাস্থিত বাক্যের প্রত্যেক শব্দের সংস্কৃত প্রতি শব্দ নির্ণয় করিয়া তাহার লিঙ্গ ও বচন স্থির করিবে, তৎপরে ঐ শব্দের অন্তেস্থিত বর্ণ অনুসারে শব্দটীর রূপ করিতে হইবে; যথা Horse—অশ্ব। এখানে দেখাইতেছে অশ্ব শব্দের শেষে অকার আছে এবং উহা পুংলিঙ্গ ও একবচনান্ত শব্দ, সুতরাং অকারান্ত পুংলিঙ্গ শব্দের এক বচনের ন্যায় উহার রূপ হইবে। এইরূপে বাক্যস্থিত সমস্ত শব্দগুলির রূপ করিয়া অর্থানুসারে বিভক্তি নির্ণয়পূর্ব্বক উহাদিগকে যথাস্থানে স্থাপন করিবে। যথা—

"বালকটী হস্তদ্বারা বৃক্ষ হইতে পুষ্পটী গ্রহণ করিতেছে।" এখানে কে গ্রহণ করিতেছে? বালকটী। যে করে সে কর্ত্তা, এখানে বালক গ্রহণ করিতেছে সুতরাং বালক কর্ত্তা। কর্ত্তায় প্রথমা বিভক্তি হয়, সুতরাং বালক শব্দ একবচনান্ত বলিয়া উহাতে একবচনান্ত প্রথমা বিভক্তিযুক্ত হইয়া বালকঃ এই পদ হইল।

বালকটী কি গ্রহণ করিতেছে ? পুষ্পদ্বটী। যাহা করা যায় তাহা কর্ম্ম, এখানে পুষ্পদ্বটী গ্রহণ করিতেছে বলিয়া পুষ্পদ্বটী কর্ম্ম, কর্ম্মে দ্বিতীয়া বিভক্তি হয়, সুতরাং পুষ্পদ্বটী দ্বিবচনান্ত বলিয়া উহাতে দ্বিবচনান্ত দ্বিতীয়া বিভক্তিযুক্ত হইয়া পুষ্পে এই পদ হইল।

কি উপায়ে পুষ্পদ্বটী গ্রহণ করিতেছে ? হস্তদ্বারা। যাহা দ্বারা ক্রিয়া নিষ্পন্ন হয় তাহা করণ, এখানে হস্ত দ্বারা ক্রিয়া নিষ্পন্ন হইতেছে এজন্য হস্ত করণ ; করণে তৃতীয়া বিভক্তি হয়, সুতরাং হস্ত শব্দ এখানে একবচন জ্ঞাপক বলিয়া উহাতে একবচনান্ত তৃতীয়া বিভক্তিযুক্ত হইয়া 'হস্তেন' এই পদ হইল।

কোথা হইতে পুষ্পদ্বটী গ্রহণ করিতেছে ? বৃক্ষ হইতে। যাহা হইতে বিশ্লেষ প্রভৃতি হয় তাহাকে অপাদান বলে, এখানে বৃক্ষ হইতে বিশ্লেষ হইতেছে সুতরাং বৃক্ষ অপাদান, অপাদানে পঞ্চমী বিভক্তি হয়, সুতরাং বৃক্ষ শব্দ এখানে একবচন জ্ঞাপক বলিয়া উহাতে একবচনান্ত পঞ্চমী বিভক্তিযুক্ত হইয়া 'বৃক্ষাৎ' এই পদ হইল ; এইরূপ সর্ব্বত্র।

এক্ষণে যেমন এই বাক্যস্থিত সমুদায় সুবন্ত পদগুলিতে যথানিয়মে সুপ্ বিভক্তি প্রযুক্ত হইল, সেইরূপ ইহার ক্রিয়াটীতেও যথানিয়মে তিঙ্ বিভক্তি প্রয়োগ করিতে হইবে। "গ্রহণ করিতেছে" ক্রিয়াটী কোন্ কালের ? বর্ত্তমান কালের। কারণ যে ক্রিয়া এখনও চলিতেছে তাহাকে বর্ত্তমান বলে, এখানে পুষ্পগ্রহণ করা কার্য্যটী এখনও চলিতেছে সুতরাং ইহা বর্ত্তমান কালের ক্রিয়া। এ বাক্যটী কোন্ বাচ্যের ? কর্ত্তৃবাচ্যের। কারণ যাহার বিষয় বলা যায় তাহাকে বাচ্য বলে। এখানে কাহার বিষয় বলা হইতেছে ? বালকের। বালকটী কি করিতেছে ? পুষ্প গ্রহণ করিতেছে। এখানে বালকটী কি কারক ? গ্রহণ করিতেছে ক্রিয়ার কর্ত্তৃকারক। সুতরাং যখন এখানে কর্ত্তার বিষয় বলা হইতেছে তখন

কর্ত্তাই বাচ্য। যাহা বাচ্য হয় তাহাতে প্রথমা বিভক্তি হয় এবং তাহার পুরুষ ও বচন অনুসারে ক্রিয়ার পুরুষ ও বচন হইয়া থাকে। এখানে বাক্যটী কর্তৃবাচ্যের বলিয়া ও ইহার কর্ত্তা বালকটী প্রথম পুরুষ ও এক-বচনান্তের হওয়ায় ক্রিয়াটীও প্রথম পুরুষ ও একবচনান্তের হইয়া (গ্রহ+লট্+১প্+১ব) গৃহ্লাতি পদ হওয়ায় "বালকঃ হস্তেন বৃক্ষাৎ পুষ্পং গৃহ্লাতি" এই বাক্যটী হইল। এখন অনায়াসে বুঝিতে পারিবে অশ্বঃ, বালকঃ, বালিকা প্রভৃতি এক একটী পদদ্বারা একের মনের ভাব অন্যের নিকট প্রকাশিত হয় না, কিন্তু অশ্বঃ ধাবতি, বালকঃ হসতি, বালিকা নৃত্যতি এইরূপ বলিলে এক একটী মনের ভাব অন্যের নিকট সম্যগরূপে প্রকাশিত হইতে পারে। অতএব ইহারা এক একটী বাক্য।

১০৩। সংস্কৃতে পদস্থানের বিশেষ কোন নিয়ম নাই, কারণ রামঃ চন্দ্রং পশ্যতি; পশ্যতি চন্দ্রং রামঃ; চন্দ্রং পশ্যতি রামঃ এই সকল স্থলে যদিও পদগুলি বিভিন্নরূপে সন্নিবেশিত হইয়াছে বটে, কিন্তু ইহাদের অর্থ সকলেরই সমান, এবং কোনটীতে কোনরূপ ব্যাকরণ দোষও নাই। তবে সচরাচর প্রথমে কর্ত্তা, তৎপরে (সকর্ম্মক ক্রিয়া থাকিলে) কর্ম্ম, এবং সর্ব্বশেষে ক্রিয়া বসিয়া থাকে; যথা—রামঃ চন্দ্রং পশ্যতি।

১০৪। সম্বোধন পদ সাধারণতঃ বাক্যের প্রথমে বসে যথা—হে কৃষ্ণ অস্তি মহতী বার্ত্তা।

সম্বন্ধ পদ, যে পদের সহিত উহার সম্বন্ধ থাকে, তাহার পূর্ব্বে বসিয়া থাকে যথা—বৃক্ষস্য শাখা পততি।

১০৫। বিশেষণ পদ প্রায়ই বিশেষ্যের পূর্ব্বে বসিয়া থাকে যথা—সুন্দরঃ বালকঃ গচ্ছতি। কিন্তু ক্রিয়ার বিশেষণ প্রায়ই ক্রিয়ার পূর্ব্বে বসিয়া থাকে, যথা—সুন্দরঃ বালকঃ শীঘ্রং গচ্ছতি।

১০৬। সর্ব্বনাম পদ বিশেষণের ন্যায় ব্যবহৃত হইলে ঐ বিশেষ্য পদের যদি কোন বিশেষণ থাকে তবে উহা তাহার পূর্ব্বে বসিয়া থাকে যথা—সঃ সুন্দরঃ বালকঃ।

## প্রশ্ন।

১। নিম্নলিখিত বাক্যগুলি সংস্কৃতে অনুবাদ কর।

রাম হাসিতেছে ( হসতি )। ফলটী পতিত হইতেছে ( পততি )। কৃষক ভূমি কর্ষণ করিতেছে ( কর্ষতি )। সকলে চক্ষুদ্বারা সকল দেখিতেছে ( পশ্যন্তি )। প্রভু ভৃত্যকে বেতন দিতেছেন ( দদাতি )। বানরটী বৃক্ষ হইতে তোমাকে দেখিতেছে ( পশ্যতি )। চিরদিন কাহারও কোন বস্তু থাকিবে না ( ন স্থাস্যতি )। কোমল পুষ্পে কৃষ্ণ ভ্রমরটী বসিতেছে ( বসতি )।

২। নিম্নলিখিত বাক্যগুলি ইংরাজী বা বাঙ্গালা ভাষায় অনুবাদ কর।

অহং গচ্ছামি ( যাইতেছি )। দুহিতা শ্রোষ্যতি ( শ্রবণ করিবে )। লক্ষ্মণঃ শূর্পণখাং বিরূপাং চকার ( করিয়াছিলেন )। দশরথঃ পুত্রশোকেন প্রাণাংস্তত্যাজ ( ত্যাগ করিয়াছিলেন )। নৃত্যন্তি ( নাচিতেছে ) উৎসবায় শিশবঃ। ম্লায়ন্তি ( ম্লান হইতেছে ) কুসুমানি তাপাৎ। বৈদ্যঃ ঔষধে মধু প্রক্ষিপতি ( নিক্ষেপ করিতেছে )।

---

## উদ্দেশ্য ও বিধেয়।

১০৭। বালকঃ চন্দ্রং পশ্যতি—বালকটী চন্দ্র দেখিতেছে; বালিকা পুষ্পং চিনোতি—বালিকা পুষ্প চয়ন করিতেছে; ইহারা এক একটী বাক্য। প্রত্যেক বাক্যেই দুইটী অংশ থাকে; যথা—উদ্দেশ্য (Subject) এবং বিধেয় (Predicate)।

১০৮। যাহার সম্বন্ধে বা যাহাকে উদ্দেশ্য করিয়া কিছু বলা যায় সে উদ্দেশ্য এবং তৎসম্বন্ধে যাহা বিবক্ষিত বা বিহিত হয় তাহা বিধেয়। যথা—বালকঃ চন্দ্রং পশ্যতি। এখানে বালক সম্বন্ধে বা বালককে উদ্দেশ করিয়া কোন কথা বলা হইতেছে, সুতরাং বালকঃ উদ্দেশ্য পদ; এবং "চন্দ্রং পশ্যতি" তৎসম্বন্ধে বিবক্ষিত হইয়াছে বলিয়া উহাকে বিধেয় পদ বলে।

১০৯। একটী সমাপিকা ক্রিয়াও (finite verb) বিধেয় রূপে ব্যবহৃত হইতে পারে; যথা—সূর্য্য উদেতি—সূর্য্য উঠিতেছে। এখানে সূর্য্য উদ্দেশ্য, এবং উদেতি বিধেয়।

পুত্রাঃ জনকস্য যষ্টিঃ ভবতি—পুত্রেরা জনকের যষ্টি হয়। এখানে পুত্রাঃ ও যষ্টিঃ এ উভয়েই "ভবতি" ক্রিয়ার কর্ত্তৃপদ। ক্রিয়ার সহিত অন্বয়কালে উদ্দেশ্যকে উদ্দেশ্যকর্ত্তা, উদ্দেশ্য কর্ম্ম এবং বিধেয়কে বিধেয় কর্ত্তা ও বিধেয় কর্ম্ম ইত্যাদি কারক অনুসারে বলিতে হইবে। এখানে পুত্রাঃ উদ্দেশ্য কর্ত্তৃপদ, এবং যষ্টিঃ বিধেয় কর্ত্তৃপদ। (১) উদ্দেশ্য ও বিধেয়ের বিভক্তি একরূপ হইবে কিন্তু লিঙ্গ ও বচন সকল সময় এক না হইতেও পারে। প্রাধান্য বক্তার ইচ্ছানুসারে হইয়া থাকে, এবং সেই প্রাধান্যের বচন ও পুরুষ অনুসারেই ক্রিয়ার বচনও পুরুষ হয়। এখানে

(১) কারণ উদ্দেশ্য (subject) যে লিঙ্গেরই হউক না কেন, অস্‌ধাতুর সহিত প্রযুক্ত বিশেষ্য নিজের লিঙ্গে প্রযুক্ত হইবে; যথা—সা মে মিত্রম্ (ভবতি); এখানে অপ্রযুক্ত (understood) অস্‌ধাতু মিত্রম্ এই বিশেষ্য পদের সহিত মিলিত হইয়া বিধেয় রূপে ব্যবহৃত হওয়ায়, উদ্দেশ্য "সা" যদিও স্ত্রীলিঙ্গ এবং মিত্রম্ ক্লীবলিঙ্গ, তথাপি মিত্রম্ নিজের লিঙ্গেই রহিয়াছে, কেবল উদ্দেশ্য কর্ত্তৃকারক বলিয়া উভয়েরই বিভক্তি প্রথমান্ত হইয়াছে।

যষ্টিঃ এই বিধেয় পদকে প্রাধান্য দেওয়ায় উহার বচন ও পুরুষ অনুসারে ক্রিয়াও প্রথম পুরুষের একবচনান্ত হইয়াছে; সুতরাং এখানে ভবতি ক্রিয়ার কর্ত্তৃপদ যষ্টিঃ, এবং পুত্রাঃ ইহার উদ্দেশ্য কর্ত্তৃপদ। কিন্তু "সুবর্ণং কুণ্ডলানি অভবৎ" অর্থাৎ সুবর্ণ বহু কুণ্ডল হইয়াছে; এখানে সুবর্ণং এক বচনান্ত বলিয়া অভবৎ ক্রিয়াও একবচনান্ত হইল। সুবর্ণ হইতে কুণ্ডল প্রস্তুত হয় সুতরাং সুবর্ণং প্রকৃতি এবং কুণ্ডলানি বিকৃতি। এই-রূপ প্রকৃতি বিকৃতি ভাব স্থলে প্রকৃতির পুরুষ ও বচন অনুসারে ক্রিয়ার পুরুষ ও বচন হইয়া থাকে।

১১০। ইংরাজীতে উদ্দেশ্য যেমন সর্ব্বদা Nominative case হয়, সংস্কৃতে তাহা নহে। সংস্কৃতে উদ্দেশ্য যে কোনও কারক হইতে পারে; কিন্তু যখন যে কারকই হউক উদ্দেশ্য বাচক শব্দে সর্ব্বদাই প্রথমা বিভক্তি হয়, এবং ইহাকেই উক্তার্থে প্রথমা বলে।

মাতা সেব্যতে পুত্রেণ—পুত্র কর্ত্তৃক মাতা সেবিত হন—Mother is worshipped by the son. এই ইংরাজী বাক্যে mother nominative case এবং উদ্দেশ্য (Subject), is worshipped by the son বিধেয় (Predicate); সংস্কৃতেও মাতা উদ্দেশ্য। কারণ মাতা সম্বন্ধে বলা হইল "সেব্যতে পুত্রেণ" কিন্তু মাতা কর্ত্তৃকারক নহে। কারণ সেবা ক্রিয়া যাহা দ্বারা অনুষ্ঠিত হয় সেই কর্ত্তা, এখানে পুত্র সেবা করে—অতএব পুত্র কর্ত্তা। কাহাকে সেবা করে? মাতাকে; অতএব মাতা কর্ম্ম (ইংরাজীতে কর্ত্তা); এখানে কর্ম্ম উদ্দেশ্য হইল। অতএব ইংরাজীতে যেখানে Nominative case হয় সংস্কৃতে সেখানে উক্তার্থে প্রথমা হইবে।

১১১। কর্ত্তৃবাচ্যে ক্রিয়ার কর্ত্তা যখন বাক্যের উদ্দেশ্যরূপে ব্যবহৃত হয়, তখন উক্তার্থে প্রথমা বিভক্তি হইয়া থাকে যথা—বালকঃ চন্দ্রং পশ্যতি।

| উদ্দেশ্য। | | বিধেয়। |
| --- | --- | --- |
| কর্ত্তা | কর্ম্ম | ক্রিয়া |
| বালকঃ | চন্দ্রং | পশ্যতি |

কিন্তু কর্ত্তা বাক্যের উদ্দেশ্যরূপে ব্যবহৃত না হইয়া কখন কখন বিধেয়ের অংশরূপেও ব্যবহৃত হইয়া থাকে ; যথা—শীঘ্রম্ আনীয়তাম্ অশ্বঃ (ত্বয়া)—অশ্ব শীঘ্র (তোমা কর্ত্তৃক) আনীত হউক। এখানে অশ্বঃ—উদ্দেশ্য ; শীঘ্রম্ আনীয়তাম্ (ত্বয়া) বিধেয়। "আনীয়তাম্" এই ক্রিয়ার কর্ত্তা "ত্বয়া", উদ্দেশ্য না হইয়া বিধেয়ের অংশরূপে ব্যবহৃত হইয়াছে সুতরাং এখানে অনুক্ত কর্ত্তায় তৃতীয়া হইল। সকর্ম্মক ক্রিয়ার কর্ম্মও বাক্যের উদ্দেশ্যরূপে ব্যবহৃত হইতে পারে, যথা—লোভঃ পরিত্যজ্যতাম্। এখানে কর্ম্ম উদ্দেশ্যরূপে প্রযুক্ত হইয়াছে ; যথা—

| উদ্দেশ্য। | বিধেয়। | |
| --- | --- | --- |
| কর্ম্ম | কর্ত্তা | ক্রিয়া |
| লোভঃ | ত্বয়া (উহ্য) | পরিত্যজ্যতাম্ |

১১২। যদি সকর্ম্মক ক্রিয়ার কর্ম্ম বাক্যের উদ্দেশ্য না হইয়া বিধেয়ের অংশরূপে প্রযুক্ত হয় তাহা হইলে ঐ কর্ম্মে দ্বিতীয়া বিভক্তি হইয়া থাকে

যথা—ব্যাঘ্রো মানুষং খাদতি। ব্যাঘ্র কি খায়? মানুষ; অতএব মানুষ কর্ম্ম। ব্যাঘ্রঃ—উদ্দেশ্য, মানুষং খাদতি—বিধেয়। মানুষ অনুক্ত কর্ম্ম, কেননা ইহা বাক্যের উদ্দেশ্যরূপে প্রযুক্ত হয় নাই; সুতরাং এখানে কর্ম্মকারকে দ্বিতীয়া বিভক্তি হইল।

## প্রশ্ন।

১। নিম্নলিখিত বাক্যগুলিকে ইংরাজী বা বাঙ্গালা ভাষায় অনুবাদ কর এবং প্রত্যেকের উদ্দেশ্য ও বিধেয় পৃথক করিয়া লিখ।

অহিংসা পরমো ধর্ম্মঃ। লোভঃ পাপস্য কারণম্। বিদ্যা দদাতি বিনয়ম্। দুর্গা মে শরণম্ ভবতি। কালিদাসঃ কবিশ্রেষ্ঠঃ। রাজা প্রজাঃ পালয়তি। প্রভুঃ সেব্যতে ভৃত্যেন। ধর্ম্মেণ হীনাঃ পশুভিঃ সমানাঃ।

---

## তিঙন্ত প্রকরণ।

১১৩। ভূ, অদ্, হু প্রভৃতি গণপঠিত ক্রিয়াবাচক শব্দকে ধাতু বলে; যথা— ভূ—হওয়া, অদ্—খাওয়া, হু—হোম করা ইত্যাদি।

১১৪। ধাতুর উত্তর দশ বিভক্তি হয়; যথা—লট্, লিট্, লুট্, লৃট্, লেট্ (১), লোট, লঙ, লিঙ (২), লুঙ ও লৃঙ্. বিভক্তি সকর্ম্মক ধাতুর উত্তর কর্ত্তৃ ও কর্ম্মবাচ্যে এবং অকর্ম্মক ধাতুর উত্তর কর্ত্তৃ ও ভাববাচ্যে প্রয়োগ হয়।

১১৫। তিপ্, তস্, ঝি। সিপ্, থস্, থ। মিপ, বস্, মস্। ত, আতাম্, ঝ। থাস্, আথাম্, ধ্বম্। ইট্, বহিঙ্, মহিঙ্, লডাদি দশ

(১) ইহার ব্যবহার কেবল বেদে পাওয়া যায়, এজন্য পরিত্যক্ত হইল

(২) লিঙ্ বিভক্তি দুই প্রকার; যথা—বিধিলিঙ্ ও আশীর্লিঙ্।

বিভক্তির প্রত্যেকের স্থানে তিপ্ প্রভৃতি আঠারটি আদেশ হয়। এই আদেশের পূর্ব্বাক্ষর তি এবং শেষাক্ষর ঙ্ লইয়া তিঙ্ প্রত্যাহার হয়। সংক্ষেপের নিমিত্ত তিপ্, তস্, প্রভৃতি অষ্টাদশ বিভক্তির জন্য তিঙ্ এই সংজ্ঞার ব্যবহার হইয়া থাকে।

১১৬। তি হইতে মস্ পর্য্যন্ত নয়টি পরস্মৈপদ সংজ্ঞক এবং ত হইতে মহিঙ্ পর্য্যন্ত নয়টি আত্মনেপদ সংজ্ঞক। পরস্মৈ এবং আত্মনে এই উভয় পদের প্রত্যেকের নয় বিভক্তি তিন ভাগে বিভক্ত হয়, ঐ তিন ভাগের যথাক্রমে প্রথম, মধ্যম্ এবং উত্তম্ সংজ্ঞা হয়। অস্মদ্ শব্দের সহিত অন্বয় বিবক্ষা থাকিলে ধাতুর উত্তর উত্তম সংজ্ঞক বিভক্তি, যুষ্মদ্ শব্দের সহিত অন্বয় বিবক্ষা থাকিলে ধাতুর উত্তর মধ্যম সংজ্ঞক বিভক্তি, এতদ্ব্যতীত স্থলে প্রথম সংজ্ঞক বিভক্তি যুক্ত হয়। যথা—

উত্তম পুরুষ—আমি যাইতেছি—অহং গচ্ছামি।

মধ্যম পুরুষ—তুমি যাইতেছ—ত্বং গচ্ছসি।

প্রথম পুরুষ—বালকটি যাইতেছে—বালকঃ গচ্ছতি।

উক্ত তিন ভাগের তিন তিন বিভক্তির ক্রমশঃ একবচন, দ্বিবচন ও বহুবচন সংজ্ঞা হয়। একের সহিত অন্বয়ে ধাতুর উত্তর এক বচনের বিভক্তি, দুয়ের সহিত অন্বয়ে দ্বিবচনের ও দুই অপেক্ষা অধিকের সহিত অন্বয়ে বহুবচন সংজ্ঞক বিভক্তি যুক্ত হয়; যথা—

উত্তম পুরুষ।

একবচন—আমি যাইতেছি—অহং গচ্ছামি।

দ্বিবচন—আমরা দুজনে যাইতেছি—আবাং গচ্ছাবঃ।

বহুবচন—আমরা সকলে যাইতেছি—বয়ং গচ্ছামঃ।

মধ্যম পুরুষ।

একবচন—তুমি যাইতেছ—ত্বং গচ্ছসি।

দ্বিবচন—তোমরা দুজনে যাইতেছ—যুবাং গচ্ছথঃ।

বহুবচন—তোমরা সকলে যাইতেছ—যূয়ং গচ্ছথ।

প্রথম পুরুষ।

একবচন—বালকটি যাইতেছে—বালকঃ গচ্ছতি।

দ্বিবচন—বালকদুটি যাইতেছে—বালকৌ গচ্ছতঃ।

বহুবচন—বালকগণ যাইতেছে—বালকাঃ গচ্ছন্তি।

---

## বিভক্তির আকৃতি।

### লট্—Present Tense.

পরস্মৈপদ।

প্রথম—তি, তস্, অন্তি। মধ্যম—সি, থস্, থ। উত্তম—মি, বস্, মস্।

আত্মনেপদ।

প্রথম—তে, আতে, অন্তে। মধ্যম—সে, আথে, ধ্বে। উত্তম—এ, বহে, মহে।

### লোট্—Imperative.

পরস্মৈপদ।

প্রথম—তু, তাম্, অন্তু। মধ্যম—হি, তম্, ত। উত্তম—আনি, আব, আম।

আত্মনেপদ।

প্রথম—তাম্, আতাম্, অন্তাম্। মধ্যম—স্ব, আথাম্, ধ্বম্। উত্তম—ঐ, আবহৈ, আমহৈ।

### লঙ্—Imperfect.

পরস্মৈপদ।

প্রথম—দ, তাম্, অন্। মধ্যম—স, তম্, ত। উত্তম—অম্, ব, ম।

আত্মনেপদ।

প্রথম—ত, আতাম্, অন্ত। মধ্যম—থাস্, আথাম্, ধ্বম্। উত্তম—ই, বহি, মহি।

বিধিলিঙ্—Potential mood.

পরস্মৈপদ।

প্রথম—যাৎ, যাতাম্, যুস্। মধ্যম—যাস্, যাতম্, যাত। উত্তম—যাম্, যাব, যাম।

আত্মনেপদ।

প্রথম—ইত, ঈয়াতাম্, ঈরন্। মধ্যম—ঈথাস্, ঈয়াথাম্, ঈধ্বম্। উত্তম—ঈয়, ঈবহি, ঈমহি।

লৃট্—Simple Future.

পরস্মৈপদ।

প্রথম—স্যতি, স্যতস্, স্যন্তি। মধ্যম—স্যসি, স্যথস্ স্যথ। উত্তম—স্যামি, স্যাবস্, স্যামস্।

আত্মনেপদ।

প্রথম—স্যতে, স্যেতে, স্যন্তে। মধ্যম—স্যসে, স্যেথে, স্যধ্বে। উত্তম—স্যে, স্যাবহে, স্যামহে।

লৃঙ্—Conditional.

পরস্মৈপদ।

প্রথম—স্যৎ, স্যতাম্, স্যন্। মধ্যম—স্যস্, স্যতম্, স্যত। উত্তম—স্যম্, স্যাব, স্যাম।

আত্মনেপদ।

প্রথম—স্যত, স্যেতাম্, স্যন্ত। মধ্যম—স্যথাস্, স্যেথাম্, স্যধ্বম্। উত্তম—স্যে, স্যাবহি, স্যামহি।

### লুট্—Periphrastic Future.

পরস্মৈপদ।

প্রথম—তা, তারৌ, তারস্। মধ্যম—তাসি, তাস্থস্, তাস্থ। উত্তম—তাস্মি, তাস্বস্, তাস্মস্।

আত্মনেপদ।

প্রথম—তা, তারৌ, তারস্। মধ্যম—তাসে, তাসাথে, তাধ্বে। উত্তম—তাহে, তাস্বহে, তাস্মহে।

### আশীর্লিঙ্—Benidictive.

পরস্মৈপদ।

প্রথম—যাৎ, যাস্তাম্, যাসুস্। মধ্যম—যাস্, যাস্তম্, যাস্ত। উত্তম—যাসম্, যাস্ব, যাস্ম।

আত্মনেপদ।

প্রথম—সীষ্ট, সীয়াস্তাম্, সীরন্। মধ্যম—সীষ্ঠাস্, সীয়াস্থাম্, সীধ্বম্। উত্তম—সীয়, সীবহি, সীমহি।

### লিট্—Perfect.

পরস্মৈপদ।

প্রথম—অ, অতুস্, উস্। মধ্যম—থ, অথুস্, অ। উত্তম—অ, ব, ম।

আত্মনেপদ।

প্রথম—এ, আতে, ইরে। মধ্যম—সে, আথে, ধ্বে। উত্তম—এ, বহে, মহে।

### লুঙ্—Aorist.

পরস্মৈপদ।

প্রথম—দ, তাম্, অন্। মধ্যম—স, তম্, ত। উত্তম—অম্, ব, ম।

আত্মনেপদ।

প্রথম—ত, আতাম্, অন্ত। মধ্যম—থাস্, আথাম্, ধ্বম্। উত্তম—ই, বহি, মহি।

## সমাসিকা ও অসমাপিকা ক্রিয়া।

১১৭। যে ক্রিয়া প্রয়োগ করিলে বাক্য সমাপ্ত হয় এবং আর কিছু বলিবার আকাঙ্ক্ষা থাকে না তাহাকে সমাপিকা ক্রিয়া বলে; যথা—রামঃ গচ্ছতি—রাম যাইতেছে; এবং যে ক্রিয়া প্রয়োগ করিলে বাক্য সম্পূর্ণ হয় না, আরও কিছু বলিবার আকাঙ্ক্ষা থাকে, তাহাকে অসমাপিকা ক্রিয়া বলে; যথা—স গত্বা—; সাধারণতঃ তিঙন্ত ক্রিয়াগুলি সমস্ত সমাপিকা, যথা—সঃ গচ্ছতি—তিনি যাইতেছেন। এবং ত্বা, যপ্, শতৃ, শানচ্ প্রভৃতি কৃৎপ্রত্যয় নিষ্পন্ন ক্রিয়াগুলি সমস্তই অসমাপিকা; যথা—সঃ গত্বা—সে গিয়া ইত্যাদি, কিন্তু ত, তবৎ এবং তব্য, অনীয় ও য প্রত্যয়ান্ত পদগুলি কখন সমাপিকা ক্রিয়া, কখন বা বিশেষণের ন্যায় ব্যবহৃত হইয়া থাকে; যথা, সঃ গতঃ—তিনি গিয়াছিলেন; তেন গন্তব্যম্—তিনি যাইবেন; এই দুই স্থলে গতঃ ও গন্তব্যম্ সমাপিকা ক্রিয়া।

## অকর্ম্মক ও সকর্ম্মক।

### অকর্ম্মক।

১১৮। ইংরাজীর ন্যায় সংস্কৃতেও ধাতু সকল অকর্ম্মক ও সকর্ম্মক ভেদে দুই প্রকার।

১১৯। যে ক্রিয়ার কর্ম্মপদ থাকে না, তাহাকে অকর্ম্মক ক্রিয়া বলে; যথা—অশ্বো ধাবতি- অশ্ব দৌড়িতেছে। এখানে ধাবতি ক্রিয়ার কর্ম্ম নাই এজন্য অকর্ম্মক।

## সকর্ম্মক।

১২০। যে ক্রিয়ার কর্ম্ম থাকে তাহাকে সকর্ম্মক ক্রিয়া বলে; যথা—সঃ চন্দ্রং পশ্যতি—সে চন্দ্র দেখিতেছে; এখানে সে কি করিতেছে? চন্দ্র দেখিতেছে, সুতরাং চন্দ্রং পদটী "পশ্যতি" ক্রিয়ার কর্ম্ম, অতএব "পশ্যতি" ক্রিয়া সকর্ম্মক।

১২১। সকর্ম্মকের মধ্যে দুহ, যাচ্ প্রভৃতি কতকগুলি ধাতুর দুইটী করিয়া কর্ম্ম থাকে, তখন তাহাদিগকে দ্বিকর্ম্মক ক্রিয়া বলে। যথা—গোপঃ গাং দুগ্ধং দোগ্ধি। এখানে "দোগ্ধি" এই ক্রিয়ার গাং এবং দুগ্ধং এই দুইটী কর্ম্ম; সুতরাং দোগ্ধি ক্রিয়া দ্বিকর্ম্মক।

## প্রশ্ন।

১। নিম্নলিখিত বাক্যগুলি ইংরাজী বা বঙ্গভাষায় অনুবাদ কর।

গর্জ্জতি জলদঃ। নৃত্যন্তি ময়ূরাঃ। পাপাৎ বিভ্যতি ধার্ম্মিকাঃ। ন কোঽপি চিরং জীবতি। পতন্তি পরিণতপত্রাণি। ব্রজং ব্রজতি কেশবঃ। পঠন্তি পুস্তকং শিশবঃ। বিদ্যা বিনয়ং দদাতি।

২। নিম্নলিখিত বাক্যগুলি সংস্কৃতে অনুবাদ কর।

রাম পুস্তকখানি গ্রহণ করিতেছে। তুমি আমাকে দেখিতেছ। আমি রামায়ণ শ্রবণ করিতেছি। সে পুস্তক পাঠ করিতেছে। শিশু দুগ্ধ পান করিতেছে। মাতা হাসিতেছেন। ভ্রাতা নাচিতেছে। বাতাস বহিতেছে।

## কাল।

১২২। ক্রিয়ার সময়কে কাল বলে, কাল তিন প্রকার; যথা—বর্ত্তমান (Present Tense), অতীত (Past Tense) এবং ভবিষ্যৎ (Future

Tense), উক্ত তিন কালের ক্রিয়ার মধ্যে কতক গুলিতে অনুজ্ঞা (অর্থাৎ নিয়োগ, প্রার্থনা ইত্যাদি), কতক গুলিতে বিধি (অর্থাৎ উপদেশ, সম্ভাবনা, যোগ্যতা ইত্যাদি), এবং কতকগুলিতে আশীর্ব্বাদও বুঝায়।

বর্ত্তমান (Present Tense)

১২৩। যে ক্রিয়া হইতেছে বা হইয়া থাকে, তাহার কালকে বর্ত্তমান বলে। বর্ত্তমানে ধাতুর উত্তর লট্ বিভক্তি (১) হয়; যথা—বালকঃ চন্দ্রং পশ্যতি, বালক চন্দ্র দেখিতেছে, অর্থাৎ বালকের চন্দ্র দেখা ক্রিয়াটী এখনও হইতেছে। সূর্য্যঃ পূর্ব্বস্যাং দিশি উদেতি, সূর্য্য পূর্ব্বদিকে উদিত হয় অর্থাৎ উদিত হইয়া থাকে।

লট্ (Present Tense)

একবচন।

প্রথম পুরুষ তি; মধ্যম পুরুষ সি; উত্তম পুরুষ মি।

গম্ + তি = গচ্ছতি; বালকটী যাইতেছে—বালকঃ গচ্ছতি।

গম্ + সি = গচ্ছসি; তুমি যাইতেছ—ত্বং গচ্ছসি।

গম্ + মি = গচ্ছামি; আমি যাইতেছি—অহং গচ্ছামি।

দ্বিবচন।

প্রথম পুরুষ তস্; মধ্যম পুরুষ থস; উত্তম পুরুষ বস্।

গম্ + তস্ = গচ্ছতঃ; বালক দুটী যাইতেছে—বালকৌ গচ্ছতঃ।

গম্ + থস্ = গচ্ছথঃ; তোমরা দুজনে যাইতেছ—যুবাম্ গচ্ছথঃ।

গম্ + বস্ = গচ্ছাবঃ; আমরা দুজনে যাইতেছি—আবাম্ গচ্ছাবঃ।

---

(১) লট্ বিভক্ত্যন্ত পদের সহিত স্ম যোগ হইলে অতীত কাল বুঝায়; যথা—সিংহঃ প্রতিবসতি স্ম (সিংহ বাস করিত)।

### বহুবচন।

প্রথম পুরুষ অন্তি; মধ্যম পুরুষ থ; উত্তম পুরুষ মস্।

গম্ + অন্তি = গচ্ছন্তি; বালকগুলি যাইতেছে—বালকাঃ গচ্ছন্তি।

গম্ + থ = গচ্ছথ; তোমরা সকলে যাইতেছ—যূয়ম্ গচ্ছথ।

গম্ + মস্ = গচ্ছামঃ; আমরা সকলে যাইতেছি—বয়ম্ গচ্ছামঃ।

### মিশ্র উদাহরণ।

আমি চন্দ্র দেখিতেছি—অহং চন্দ্রং পশ্যামি। তুমি চন্দ্র দেখিতেছ—ত্বং চন্দ্রং পশ্যসি। শিশু চন্দ্র দেখিতেছে—শিশুঃ চন্দ্রং পশ্যতি। আমরা দুজনে দুগ্ধ পান করিতেছি—আবাম্ দুগ্ধং পিবাবঃ। তোমরা দুজনে দুগ্ধ পান করিতেছ—যুবাম্ দুগ্ধং পিবথঃ। শিশুদ্বয় দুগ্ধ পান করিতেছে—শিশূ দুগ্ধং পিবতঃ। আমরা সকলে রামায়ণ শ্রবণ করিতেছি—বয়ম্ রামায়ণং শৃণুমঃ। তোমরা সকলে রামায়ণ শ্রবণ করিতেছ—যূয়ম্ রামায়ণং শৃণুথ। শিশুগণ রামায়ণ শ্রবণ করিতেছে—শিশবঃ রামায়ণং শৃণ্বন্তি। ঐ সুশীল বালকটী শীতল জল পান করিতেছে—অসৌ সুশীলঃ বালকঃ শীতলং জলং পিবতি। ষাটজন বৃদ্ধ রামায়ণ শ্রবণ করিতেছে—ষষ্টিঃ বৃদ্ধাঃ রামায়ণং শৃণ্বন্তি।

### প্রশ্ন।

১। নিম্নলিখিত বাক্যগুলি ইংরাজী বা বাঙ্গালা ভাষায় অনুবাদ কর।

দীর্ঘাণাং তরূণাং শাখাঃ পতন্তি। অয়ং গুণবান্ পুরুষঃ পুস্তকং পঠতি। ইমে গুণবত্যৌ দুহিতরৌ চন্দ্রং পশ্যতঃ। কে বিদ্বাংসঃ ঋষিকুমারাঃ গচ্ছন্তি। বয়ম্ তানি নির্ম্মলানি জলানি পিবামঃ। বৃদ্ধঃ একাম-সহায়াং নারীম্ পালয়তি। চত্বারিংশৎ গুণিনঃ গীতং শৃণ্বন্তি।

২। নিম্নলিখিত বাক্যগুলি সংস্কৃতে অনুবাদ কর।

বালিকাটী ঐ নৌকা হইতে পতিত হইতেছে। তুমি ঐ বিকসিত কুসুমগুলি দেখিতেছ। পঞ্চাশজন ব্রাহ্মণ রামায়ণ শ্রবণ করিতেছেন। পিতা পুত্রকে প্রশ্ন জিজ্ঞাসা করিতেছেন। অশ্বগুলি বেগে গমন করিতেছে। যুবতীদ্বয় ঐ উজ্জ্বল রত্নগুলি গ্রহণ করিতেছে।

## অতীত (Past Tense)

১২৪। যে ক্রিয়া সম্পন্ন হইয়াছে তাহার কালকে অতীত কহে। অতীত কালের ধাতুর উত্তর লঙ্ ও লিট্ বিভক্তি হয় (১); যথা—বালকঃ চন্দ্রম্ অপশ্যৎ (দদর্শ)—বালক চন্দ্র দেখিয়াছিল অর্থাৎ বালকের চন্দ্র দেখা ক্রিয়াটী শেষ হইয়াছে, এখন আর নাই।

### লঙ (Imperfect Tense)

একবচন।

প্রথম পুরুষ দ; মধ্যম পুরুষ স; উত্তম পুরুষ অম্।

হস্+দ=অহসৎ; বালকটী হাসিয়াছিল—বালকঃ অহসৎ।

হস্+স=অহসঃ; তুমি হাসিয়াছিলে--ত্বম্ অহসঃ।

হস্+অম্=অহসম্; আমি হাসিয়াছিলাম—অহম্ অহসম্।

দ্বিবচন।

প্রথম পুরুষ তাম্; মধ্যম পুরুষ তম্; উত্তম পুরুষ ব।

হস্+তাম্=অহসতাম্; বালকদুটী হাসিয়াছিল—বালকৌ অহসতাম্।

হস্+তম্=অহসতম্; তোমরা দুজনে হাসিয়াছিলে—যুবাম্ অহসতম্।

হস্+ব=অহসাব; আমরা দুজনে হাসিয়াছিলাম—আবাম্ অহসাব।

---

(১) লুঙ্ (aorist) বিভক্তিও হয়। পরোক্ষ অর্থাৎ বক্তার অপ্রত্যক্ষ অতীত কালেই লিট্ হয়; যথা—রামো রাবণং জঘান (রাম রাবণকে বধ করিয়াছিলেন)। কিন্তু উত্তম পুরুষে কর্তা স্বয়ংই বক্তা, সুতরাং বক্তার অপ্রত্যক্ষে কোন ক্রিয়াই সম্পন্ন হইতে পারে না, এজন্য উত্তম পুরুষে লিটের প্রয়োগ হয় না। তবে কেবল চিত্তবিক্ষেপ

বহুবচন।

প্রথম পুরুষ অন্; মধ্যম পুরুষ ত; উত্তম পুরুষ ম।

হস+অন্=অহসন্; বালকগণ হাসিয়াছিল—বালকাঃ অহসন্।

হস্+ত=অহসত; তোমরা হাসিয়াছিলে—যূয়ম্ অহসত।

হস্+ম=অহসাম; আমরা সকলে হাসিয়াছিলাম—বয়ম্ অহসাম।

লিট্ (Perfect Tense)

একবচন।

প্রথম পুরুষ অ; মধ্যম পুরুষ থ; উত্তম পুরুষ অ।

হস্+অ=জহাস; বালকটী হাসিয়াছিল—বালকঃ জহাস।

হস্+থ=জহসিথ; তুমি হাসিয়াছিলে—ত্বং জহসিথ।

হস্+অ=জহাস; আমি হাসিয়াছিলাম—অহং জহাস।

দ্বিবচন।

প্রথম পুরুষ অতুস্; মধ্যম পুরুষ অথুস; উত্তম পুরুষ ব।

হস্+অতুস্=জহসতুঃ; বালকদুটী হাসিয়াছিল—বালকৌ জহসতুঃ।

হস্+অথুস=জহসথুঃ; তোমরা দুজনে হাসিয়াছিলে—যুবাং জহসথুঃ।

হস্+ব=জহসিব; আমরা দুজনে হাসিয়াছিলাম—আবাং জহসিব।

বহুবচন।

প্রথম পুরুষ উস্; মধ্যম পুরুষ অ; উত্তম পুরুষ ম।

হস্+উস্=জহসুঃ; বালকগণ হাসিয়াছিল—বালকাঃ জহসুঃ।

---

ও অত্যন্ত অপহ্নব অর্থাৎ সম্পূর্ণ অস্বীকার অর্থে অতীত কালে উত্তম পুরুষে লিটের প্রয়োগ হয়; যথা—সুপ্তোঽহং কিল বিললাপ; আমি নাকি ঘুমন্ত অবস্থায় বিলাপ করিয়াছিলাম। ন খল্বহং সুরাং পপৌ, আমি নিশ্চয়ই মদ্যপান করি নাই। নাহং কলিঙ্গান্ জগাম ইত্যাদি। অতএব 'আমি গিয়াছিলাম' এস্থলে "অহং জগাম" লেখায় দোষ হয়।

হস্+অ=জহস ; তোমরা সকলে হাসিয়াছিলে—যূয়ং জহস।
হস্+ম=জহসিম ; আমরা সকলে হাসিয়াছিলাম—বয়ং জহসিম।

## মিশ্র উদাহরণ।

আমি গিয়াছিলাম—অহং অগচ্ছম্। তুমি গিয়াছিলে—ত্বম্ অগচ্ছঃ (জগমিথ)। রাম গিয়াছিল—রামঃ অগচ্ছৎ (জগাম)। আমরা দুজনে চন্দ্র দেখিয়াছি—আবাম্ চন্দ্রং অপশ্যাব। তোমরা দুজনে চন্দ্র দেখিয়াছিলে—যুবাম্ চন্দ্রং অপশ্যতম্ (দদৃশথুঃ)। শিশুদুটী চন্দ্র দেখিয়াছিল—শিশূ চন্দ্রম্ অপশ্যতাম্ (দদৃশতুঃ)। আমরা সকলে দুগ্ধ পান করিয়াছি—বয়ম্ দুগ্ধং অপিবাম। তোমরা সকলে দুগ্ধ পান করিয়াছ—যূয়ম্ দুগ্ধং অপিবত (পপ)। শিশুগণ দুগ্ধ পান করিয়াছে—শিশবঃ দুগ্ধং অপিবন্ (পপুঃ)। বিদ্বান্ ঋষিকুমারটী আমাকে প্রশ্ন জিজ্ঞাসা করিয়াছেন—বিদ্বান্ ঋষিকুমারঃ মাং প্রশ্নম্ অপৃচ্ছৎ। বালকটী ঐ উজ্জ্বল নক্ষত্র সকল দর্শন করিয়াছে—বালকঃ অমূনি উজ্জ্বলানি নক্ষত্রাণি অপশ্যৎ।

## প্রশ্ন।

১। নিম্নলিখিত বাক্যগুলি ইংরাজী বা বাঙ্গালা ভাষায় অনুবাদ কর।

পিতা পুত্রং প্রশ্নম্ অপৃচ্ছৎ। তৃষ্ণার্ত্তঃ জলম্ অপিবৎ। যুবানঃ রামায়ণম্ অশৃণ্বন্। সুশীলঃ শিশুঃ অনৃত্যৎ। যূয়ম্ পুস্তকম্ অগৃহ্ণীত। দাতা দরিদ্রায় বস্ত্রম্ অদদাৎ। অসৌ সুশীলঃ বালকঃ ফলম্ অভক্ষয়েৎ। যে কোমলে পত্রে অপততাম্।

২। নিম্নলিখিত বাক্যগুলি সংস্কৃতে অনুবাদ কর।

উত্তরা স্বামিশোকে রোদন করিয়াছিলেন। রাজা দশরথ পুত্রশোকে প্রাণত্যাগ করিয়াছিলেন। আমি তাঁহাকে জিজ্ঞাসা করিয়াছিলাম। সেই

বালকটী আমার পুস্তকখানি লইয়াছে। শ্রীমতী নারিগণ এই প্রশ্নগুলি জিজ্ঞাসা করিয়াছেন। এই ধেনুগুলি ঐ শস্যগুলি ভক্ষণ করিয়াছে।

ভবিষ্যৎ (Future Tense).

১২৫। যে ক্রিয়া পরে ঘটিবে, তাহার কালকে ভবিষ্যৎ কহে। ভবিষ্যৎ কালে ধাতুর উত্তর লৃট্ (১) বিভক্তি হয়; যথা—বালকঃ চন্দ্রং দ্রক্ষ্যতি, বালকটী চন্দ্র দেখিবে, অর্থাৎ বালক এখনও চন্দ্র দেখে নাই, পরে দেখিবে।

লৃট্ (Simple Future)

একবচন।

প্রথম পুরুষ স্যতি; মধ্যম পুরুষ স্যসি; উত্তম পুরুষ স্যামি।

প্রচ্ছ + স্যতি = প্রক্ষ্যতি; বালকটী জিজ্ঞাসা করিবে—বালকঃ প্রক্ষ্যতি।

প্রচ্ছ + স্যসি = প্রক্ষ্যসি; তুমি জিজ্ঞাসা করিবে—ত্বম্ প্রক্ষ্যসি।

প্রচ্ছ + স্যামি = প্রক্ষ্যামি; আমি জিজ্ঞাসা করিব—অহং প্রক্ষ্যামি।

দ্বিবচন।

প্রথম পুরুষ স্যতস্; মধ্যম পুরুষ স্যথস্; উত্তম পুরুষ স্যাবস্।

প্রচ্ছ + স্যতস্ = প্রক্ষ্যতঃ; বালকদ্বয় জিজ্ঞাসা করিবে—বালকৌ প্রক্ষ্যতঃ।

প্রচ্ছ্ + স্যথস্ = প্রক্ষ্যথঃ; তোমরা দুজনে জিজ্ঞাসা করিবে—যুবাম্ প্রক্ষ্যথঃ।

প্রচ্ছ + স্যাবস্ = প্রক্ষ্যাবঃ; আমরা দুজনে জিজ্ঞাসা করিব—আবাম্ প্রক্ষ্যাবঃ।

বহুবচন।

প্রথম পুরুষ স্যন্তি; মধ্যম পুরুষ স্যথ; উত্তম পুরুষ স্যামস্।

প্রচ্ছ + স্যন্তি = প্রক্ষ্যন্তি; বালকগণ জিজ্ঞাসা করিবে—বালকাঃ প্রক্ষ্যন্তি।

প্রচ্ছ + স্যথ = প্রক্ষ্যথ; তোমরা জিজ্ঞাসা করিবে—যূয়ম্ প্রক্ষ্যথ।

প্রচ্ছ্ + স্যামস্ = প্রক্ষ্যামঃ; আমরা জিজ্ঞাসা করিব—বয়ম্ প্রক্ষ্যামঃ।

(১) লুট্ বিভক্তিও হয়।

## মিশ্র উদাহরণ।

আমি দেখিব—অহং দ্রক্ষ্যামি। তুমি দেখিবে—ত্বম্ দ্রক্ষ্যসি। শিশু দেখিবে—শিশুঃ দ্রক্ষ্যতি। আমরা দুজনে শুনিব—আবাম্ শ্রোষ্যাবঃ। তোমরা দুজনে শুনিবে—যুবাম্ শ্রোষ্যথঃ। শিশুদ্বয় শুনিবে—শিশূ শ্রোষ্যতঃ। আমরা সকলে হাসিব—বয়ং হসিষ্যামঃ। তোমরা সকলে হাসিবে—যূয়ং হসিষ্যথঃ। এই দাতৃগণ দরিদ্রদিগকে ধন সকল দান করিবে—ইমে দাতারঃ দরিদ্রেভ্যঃ ধনানি দাস্যন্তি। লোহিত পুষ্পগুলি বৃক্ষ হইতে পতিত হইবে—লোহিতানি পুষ্পাণি বৃক্ষাৎ পতিষ্যন্তি।

## প্রশ্ন।

১। নিম্নলিখিত বাক্যগুলি ইংরাজী বা বাঙ্গালায় অনুবাদ কর।

লজ্জাবতী বধূঃ স্নাস্যতি। তে গুণবত্যৌ স্ত্রিয়ৌ শ্রোষ্যতঃ। অসৌ যুবা অশ্বাৎ পতিষ্যতি। দুঃখিনঃ শিশবঃ রোদিষ্যন্তি। সঃ জ্ঞানী মহীপতিঃ প্রক্ষ্যতি। তস্য প্রথমঃ পুত্রঃ ইদং পুষ্পং গ্রহীষ্যতি। দুঃখিনঃ বালকাঃ ফলানি ভক্ষয়িষ্যন্তি। তাঃ পঞ্চ বালিকাঃ নর্ত্তিষ্যন্তি।

২। নিম্নলিখিত বাক্য গুলি সংস্কৃতে অনুবাদ কর।

এই চারিটী বালক শীতল জল পান করিবে। আমি গুরুর উপদেশ শ্রবণ করিব। গুরু আমাকে নীতিশাস্ত্র বলিবেন। আমার দ্বিতীয় পুত্র কাশী যাইবে। সেই বলবান্ শ্বেত অশ্ব দুটী বেগে গমন করিবে। ঐ সুশীলা বালিকা সেই উজ্জ্বল রত্ন গুলি গ্রহণ করিবে। সেই যুবাটী একশত মুদ্রা প্রাপ্ত হইবে।

## অনুজ্ঞা।

১২৬। অনুজ্ঞা, প্রার্থনা ইত্যাদি অর্থে ধাতুর উত্তর লোট হয়; যথা—

বালকঃ চন্দ্রং পশ্যতু, বালকটী চন্দ্র দেখুক অর্থাৎ বালকটীকে চন্দ্র দেখিতে অনুমতি দেওয়া হইতেছে।

লোট্ (Imperative mood)

একবচন।

প্রথম পুরুষ তু ; মধ্যম পুরুষ হি ; উত্তম পুরুষ আনি।

হস্+তু=হসতু ; বালকটী হাসুক—বালকঃ হসতু।

হস্+হি=হস ; তুমি হাস—ত্বং হস।

হস্+আনি=হসানি ; আমি হাসি—অহং হসানি।

দ্বিবচন।

প্রথম পুরুষ তাম্ ; মধ্যম পুরুষ তম্ ; উত্তম পুরুষ আব।

হস্+তাম্=হসতাম্ ; শিশুদ্বয় হাসুক—শিশূ হসতাম্।

হস্+তম্=হসতম্ ; তোমরা দুজনে হাস—যুবাম্ হসতম্।

হস্+আব=হসাব ; আমরা দুজনে হাসি—আবাম্ হসাব।

বহুবচন।

প্রথম পুরুষ অন্তু ; মধ্যম পুরুষ ত ; উত্তম পুরুষ আম।

হস্+অন্তু=হসন্তু ; শিশুগণ হাসুক—শিশবঃ হসন্তু।

হস্+ত=হসত ; তোমরা হাস—যূয়ম্ হসত।

হস্+আম=হসাম ; আমরা হাসি—বয়ম্ হসাম।

## মিশ্র উদাহরণ।

আমি যাই—অহং গচ্ছানি। আমরা দুজনে যাই—আবাং গচ্ছাব। আমরা সকলে যাই—বয়ং গচ্ছাম। তুমি পুস্তক খানি দাও—ত্বং পুস্তকং দেহি। তোমরা দুজনে চন্দ্র দেখ—যুবাম্ চন্দ্রং পশ্যতম্। তোমরা সকলে রামায়ণ শ্রবণ কর—যূয়ম্ রামায়ণং শৃণুত। ঐ শিশুটী দুগ্ধ পান

করুক—অসৌ শিশুঃ দুগ্ধং পিবতু। সেই পাঁচটী বালিকা নৃত্য করুক—তাঃ পঞ্চ বালিকাঃ নৃত্যন্তু। বিদ্বান্ ঋষিকুমারেরা এই সমস্ত পুষ্প গ্রহণ করুন—বিদ্বাংসঃ ঋষিকুমারাঃ ইমানি পুষ্পাণি গৃহ্নন্তু।

## প্রশ্ন।

১। নিম্নলিখিত বাক্যগুলি বাঙ্গালা বা ইংরাজিতে অনুবাদ কর।

ত্বম্ প্রফুল্লানি কুসুমানি পশ্য। বালকাঃ অত্যুন্নতাৎ পাদপাৎ পতন্তু। সুশীলঃ বালকঃ ইমানি ফলানি গৃহ্নাতু। তে গুণবত্যৌ স্ত্রিয়ৌ পৃচ্ছতম্। রাজা দ্বিজায় ধনং দদাতু। তৌ আবাভ্যাং দ্বে পুস্তকে দত্তাম্। ত্বং দ্বারং রুন্ধি।

২। নিম্নলিখিত বাক্যগুলি সংস্কৃতে অনুবাদ কর।

তুমি রাজাকে ঐ মালাগাছটি দাও। আমি দুঃখীকে এই ফলটি দিই। তিনি ব্রাহ্মণকে এই বস্ত্রখানি দান করুন। আমরা সকলে মাতাকে জিজ্ঞাসা করি। ভৃত্যটি গঙ্গা হইতে জল আনয়ন করুক। আমি তাহাকে একটি মুদ্রা দিই। তুমি বিদ্যালয়ে যাও।

## বিধিলিঙ্ (Potential mood)

বিধি অর্থাৎ উপদেশ, সম্ভাবনা, যোগ্যতা ইত্যাদি অর্থে ধাতুর উত্তর বিধিলিঙ্ হয় (১); যথা—বালকঃ পঠেৎ—বালকটিকে পড়িতে হইবে। সদা সত্যং ব্রূয়াৎ—সদা সত্য বলিবে; যদি বৃষ্টির্ভবেৎ—যদি বৃষ্টি হয়।

(১) লোটও হয়। আশীর্ব্বাদ অর্থে আশীর্লিঙ্ ও ক্রিয়াম্বয়ের অনিষ্পত্তি অর্থে লৃঙ্ হয়।

## বিধিলিঙ্ ।

### একবচন ।

প্রথম পুরুষ যাৎ ; মধ্যম পুরুষ যাস্ ; উত্তম পুরুষ যাম্ ।
হস্ + যাৎ = হসেৎ ; বালকটি হাসিয়া ফেলিবে—বালকঃ হসেৎ ।
হস্ + যাস্ = হসেঃ ; তুমি হাসিয়া ফেলিবে—ত্বং হসেঃ ।
হস্ + যাম্ = হসেয়ম্ ; আমি হাসিয়া ফেলিব—অহং হসেয়ম্ ।

### দ্বিবচন ।

প্রথম পুরুষ যাতাম্ ; মধ্যম পুরুষ যাতম্ ; উত্তন পুরুষ যাব ।
হস্ + যাতাম্ = হসেতাম্ ; বালকদুটি হাসিয়া ফেলিবে—বালকৌ হসেতাম্ ।
হস্ + যাতম্ = হসেতম্ ; তোমরা দুজনে হাসিয়া ফেলিবে—যুবাম্ হসেতম্ ।
হস্ + যাব = হসেব ; আমরা দুজনে হাসিয়া ফেলিব—আবাং হসেব ।

### বহুবচন ।

প্রথম পুরুষ যুস্ ; মধ্যম পুরুষ যাত ; উত্তম পুরুষ যাম ।
হস্ + যুস্ = হসেয়ুঃ ; বালকগণ হাসিয়া ফেলিবে—বালকাঃ হসেয়ুঃ ।
হস্ + যাত = হসেত ; তোমরা হাসিয়া ফেলিবে—যুয়ম্ হসেত ।
হস্ + যাম = হসেম ; আমরা হাসিয়া ফেলিব—বয়ম্ হসেম ।

## মিশ্র উদাহরণ ।

আমাকে যাইতে হইবে—অহং গচ্ছেয়ম্ । তোমাকে খাইতে হইবে—ত্বং ভক্ষয়েঃ । তাহাকে আসিতে হইবে—সঃ আগচ্ছেৎ । আমরা দুজনে বলিতে পারি—আবাম্ ব্রূয়াব । তাহারা দুজনে বসিতে পারে—তৌ তিষ্ঠেতাম্ । তোমরা দুজনে নাচিতে পার—যুবাম্ নৃত্যেতম্ । যদি

আমরা শুনি—যদি বয়ম্ শৃণুয়াম। যদি তোমরা বল—যদি যূয়ম্ ব্রূয়াত। জল ব্যতিরেকে শস্য সকল জন্মিতে পারে—শস্যানি সলিলং বিনা জায়েরন্। সূর্য্য ব্যতিরেকে লোকসকলও থাকিতে পারে—সূর্য্যং বিনা লোকাঃ তিষ্ঠেয়ুঃ। সুরাপান করিবে না—সুরাং ন পিবেৎ। গুরুগণের উপদেশবাক্য সর্ব্বদা স্মরণ করিবে—গুরূণামুপদেশবাক্যং সদা স্মরেৎ।

## প্রশ্ন।

১। নিম্নলিখিত বাক্যগুলি ইংরাজী বা বাঙ্গালাভাষায় অনুবাদ কর।

যথাশক্তি পরেষামুপকারং কুর্য্যাৎ। অন্যেষাং কানিচিৎ বস্তুনি কদাপি ন গৃহ্ণীয়াৎ। ক্রোধবশো লোকঃ কঠোরং ভাষেত। যত্নেন ক্রোধং পরিহরেৎ। সুরাপায়িনঃ অকালে যমসদনং গচ্ছেয়ুঃ। রামং বিনা মে জীবিতং ন তিষ্ঠেৎ। যতোঽধ্যাপকাৎ বিবিধানি শাস্ত্রাণি জানীয়াৎ।

২। নিম্নলিখিত বাক্যগুলি সংস্কৃতে অনুবাদ কর।

তৃষ্ণার্ত্ত ব্যক্তিকে জল দান করা উচিত। কাহারও মনে কষ্ট দেওয়া উচিত নয়। সাধুব্যক্তি সদুপদেশ দিয়া থাকেন। যত্ন করিয়া আলস্য ত্যাগ করা উচিত। বাল্যকালে সকলের বিদ্যা অভ্যাস করা উচিত। অকারণ কাহারও সহিত কলহ করা উচিত নহে। সদা সত্য কথা বলা উচিত। যথাশক্তি পিতামাতার সেবা করা উচিত। দুর্জ্জনের সহিত কদাপি বাস করা উচিত নহে। প্রিয় ও সত্য কথা বলা উচিত।

---

# ধাতু বিভাগ।

১২৮। লট্, লোট্, লঙ্, বিধিলিঙ্ এই চারি বিভক্তিতে সংস্কৃত ধাতুগুলির রূপ করিবার সময় ধাতু ও প্রত্যয়ের মধ্যে ভিন্ন ভিন্ন বিকরণ যুক্ত

হয়; এই বিকরণের ভেদ অনুসারে ধাতুগুলি দশ শ্রেণীতে বিভক্ত; ইহাদের প্রত্যেক শ্রেণীকে এক একটি গণ বলে; যথা—ভ্বাদি, অদাদি, হ্বাদি, দিবাদি, স্বাদি, তুদাদি, রুধাদি, তনাদি, ক্র্যাদি, চুরাদি। ইহাদের উত্তর ণিচ্, সন্ ও যঙ্ প্রভৃতি হইলে যথাক্রমে ণিজন্ত, সনন্ত ও যঙন্ত প্রভৃতি নামে স্বতন্ত্র ধাতু হয়; যথা—কৃ+ণিচ্=কারি, গম্+সন্=জিগমিষ, দীপ্ +যঙ্=দেদীপ্য ইত্যাদি।

১২৯। ধাতুর উত্তর লট্, লোট্, প্রভৃতি যে দশ বিভক্তি হয়, তন্মধ্যে প্রথম শিক্ষার্থিগণের পাঠ সৌকর্য্যার্থে প্রথমে লট্, লঙ্ লিট্, লৃট্, লোট্, ও বিধিলিঙ্, এই ছয় বিভক্তিতে ধাতুর রূপ প্রদর্শিত হইবে।

---

# ধাতুরূপ।

## ভ্বাদিগণীয়।

## পরস্মৈপদী।

## ভূ ধাতু—হওয়া ( অকর্ম্মক )।

### লট্—বর্ত্তমান কাল।

প্রথম—ভবতি, ভবতঃ, ভবন্তি। মধ্যম—ভবসি, ভবথঃ, ভবথ। উত্তম—ভবামি, ভবাবঃ, ভবামঃ।

### লঙ্—অতীত কাল।

প্রথম—অভবৎ, অভবতাম্, অভবন্। মধ্যম—অভবঃ, অভবতম্, অভবত। উত্তম—অভবম্, অভবাব, অভবাম।

লিট্—অতীত কাল।

প্রথম—বভূব, বভূবতুঃ, বভূবুঃ। মধ্যম—বভূবিথ, বভূবথুঃ, বভূব। উত্তম—বভূব, বভূবিব, বভূবিম।

লৃট্—ভবিষ্যৎ কাল।

প্রথম—ভবিষ্যতি, ভবিষ্যতঃ, ভবিষ্যন্তি। মধ্যম—ভবিষ্যসি, ভবিষ্যথঃ, ভবিষ্যথ। উত্তম—ভবিষ্যামি, ভবিষ্যাবঃ, ভবিষ্যামঃ।

লোট্—অনুজ্ঞা।

প্রথম—ভবতু, ভবতাম্, ভবন্তু। মধ্যম—ভব, ভবতম্, ভবত। উত্তম—ভবানি, ভবাব, ভবাম।

বিধিলিঙ্—বিধি।

প্রথম—ভবেৎ, ভবেতাম্, ভবেয়ুঃ। মধ্যম—ভবেঃ, ভবেতম্, ভবেত। উত্তম—ভবেয়ম্, ভবেব, ভবেম।

## স্থা ধাতু—থাকা (অকর্ম্মক)।

লট্—বর্ত্তমান কাল।

প্রথম—তিষ্ঠতি, তিষ্ঠতঃ, তিষ্ঠন্তি। মধ্যম—তিষ্ঠসি, তিষ্ঠথঃ, তিষ্ঠথ। তিষ্ঠামি, তিষ্ঠাবঃ, তিষ্ঠামঃ।

লঙ্—অতীত কাল।

প্রথম—অতিষ্ঠৎ, অতিষ্ঠতাম্, অতিষ্ঠন্। মধ্যম—অতিষ্ঠঃ, অতিষ্ঠতম্, অতিষ্ঠত। উত্তম—অতিষ্ঠম্, অতিষ্ঠাব, অতিষ্ঠাম।

লিট্—অতীত কাল।

প্রথম—তস্থৌ, তস্থতুঃ, তস্থুঃ। মধ্যম—তস্থিথ তস্থাথ, তস্থথুঃ, তস্থ। উত্তম—তস্থৌ, তস্থিব, তস্থিম।

লৃট্—অতীত কাল।

প্রথম—স্থাস্যতি, স্থাস্যতঃ, স্থাস্যন্তি। মধ্যম—স্থাস্যসি, স্থাস্যথঃ, স্থাস্যথ। উত্তম—স্থাস্যামি, স্থাস্যাবঃ, স্থাস্যামঃ।

লোট্—অনুজ্ঞা।

প্রথম—তিষ্ঠতু, তিষ্ঠতাম্, তিষ্ঠন্তু। মধ্যম—তিষ্ঠ, তিষ্ঠতম্, তিষ্ঠত। উত্তম—তিষ্ঠানি, তিষ্ঠাব, তিষ্ঠাম।

বিধিলিঙ্—বিধি।

প্রথম—তিষ্ঠেৎ, তিষ্ঠেতাম্, তিষ্ঠেয়ুঃ। মধ্যম—তিষ্ঠেঃ, তিষ্ঠেতম্, তিষ্ঠেত। উত্তম—তিষ্ঠেয়ম, তিষ্ঠেব, তিষ্ঠেম।

## গম্ ধাতু—যাওয়া ( সকর্ম্মক )।

লট্—বর্ত্তমান কাল।

প্রথম—গচ্ছতি, গচ্ছতঃ, গচ্ছন্তি। মধ্যম—গচ্ছসি, গচ্ছথঃ, গচ্ছথ উত্তম—গচ্ছামি, গচ্ছাবঃ, গচ্ছামঃ।

লঙ্—অতীত কাল।

প্রথম—অগচ্ছৎ, অগচ্ছতাম্, অগচ্ছন্। মধ্যম—অগচ্ছঃ, অগচ্ছতম্, অগচ্ছত। উত্তম—অগচ্ছম্, অগচ্ছাব, অগচ্ছাম।

লিট্—অতীত কাল।

প্রথম—জগাম, জগ্মতুঃ, জগ্মুঃ। মধ্যম—জগমিথ জগন্থ, জগ্মথুঃ, জগ্ম। উত্তম—জগাম জগম, জগ্মিব, জগ্মিম।

লৃট্—ভবিষ্যৎ কাল।

প্রথম—গমিষ্যতি, গমিষ্যতঃ, গমিষ্যন্তি। মধ্যম—গমিষ্যসি, গমিষ্যথঃ, গমিষ্যথ। উত্তম—গমিষ্যামি, গমিষ্যাবঃ, গমিষ্যামঃ।

লোট্—অনুজ্ঞা।

প্রথম—গচ্ছতু, গচ্ছতাম্, গচ্ছন্তু। মধ্যম—গচ্ছ, গচ্ছতম্, গচ্ছত। উত্তম—গচ্ছানি, গচ্ছাব, গচ্ছাম।

বিধিলিঙ্—বিধি।

প্রথম—গচ্ছেৎ, গচ্ছেতাম্, গচ্ছেয়ুঃ। মধ্যম—গচ্ছেঃ, গচ্ছেতম্, গচ্ছেত। উত্তম—গচ্ছেয়ম্, গচ্ছেব, গচ্ছেম।

দৃশ্ ধাতু—দেখা ( সকর্ম্মক )।

লট্—বর্ত্তমান কাল।

প্রথম—পশ্যতি, পশ্যতঃ, পশ্যন্তি। মধ্যম—পশ্যসি, পশ্যথঃ, পশ্যথ। উত্তম—পশ্যামি, পশ্যাবঃ, পশ্যামঃ।

লঙ্—অতীত কাল।

প্রথম—অপশ্যৎ, অপশ্যতাম্, অপশ্যন্। মধ্যম—অপশ্যঃ, অপশ্যতম্, অপশ্যত। উত্তম—অপশ্যম্, অপশ্যাব, অপশ্যাম।

লিট্—অতীত কাল।

প্রথম—দদর্শ, দদৃশতুঃ, দদৃশুঃ। মধ্যম—দদর্শিথ দদ্রষ্ঠ, দদৃশথুঃ, দদৃশ। উত্তম—দদর্শ, দদৃশিব, দদৃশিম।

লৃট্—ভবিষ্যৎ কাল।

প্রথম—দ্রক্ষ্যতি, দ্রক্ষ্যতঃ, দ্রক্ষ্যন্তি। মধ্যম—দ্রক্ষ্যসি, দ্রক্ষ্যথঃ, দ্রক্ষ্যথ। উত্তম—দ্রক্ষ্যামি, দ্রক্ষ্যাবঃ, দ্রক্ষ্যামঃ।

লোট্—অনুজ্ঞা।

প্রথম—পশ্যতু, পশ্যতাম্, পশ্যন্তু। মধ্যম—পশ্য, পশ্যতম্, পশ্যত। উত্তম—পশ্যানি, পশ্যাব, পশ্যাম।

বিধিলিঙ্—বিধি।

প্রথম—পশ্যেৎ, পশ্যেতাম্, পশ্যেয়ুঃ। মধ্যম—পশ্যেঃ, পশ্যেতম্, পশ্যেত। উত্তম—পশ্যেয়ম্, পশ্যেব, পশ্যেম।

## পা ধাতু—পান করা (সকর্ম্মক)।

লট্—বর্ত্তমান কাল।

প্রথম—পিবতি, পিবতঃ পিবন্তি। মধ্যম—পিবসি, পিবথঃ, পিবথ। উত্তম—পিবামি, পিবাবঃ, পিবামঃ।

লঙ্—অতীত কাল।

প্রথম—অপিবৎ, অপিবতাম্, অপিবন্। মধ্যম—অপিবঃ, অপিবতম্, অপিবত। উত্তম—অপিবম্, অপিবাব, অপিবাম।

লিট্—অতীত কাল।

প্রথম—পপৌ, পপতুঃ, পপুঃ। মধ্যম—পপিথ পপাথ, পপথুঃ, পপ। উত্তম—পপৌ, পপিব, পপিম।

লৃট্—ভবিষ্যৎ কাল।

প্রথম—পাস্যতি, পাস্যতঃ, পাস্যন্তি। মধ্যম—পাস্যসি, পাস্যথঃ, পাস্যথ। উত্তম—পাস্যামি, পাস্যাবঃ, পাস্যামঃ।

লোট্—অনুজ্ঞা।

প্রথম—পিবতু; পিবতাম্, পিবন্তু। মধ্যম—পিব, পিবতম্, পিবত। উত্তম—পিবানি, পিবাব, পিবাম।

বিধিলিঙ্—বিধি।

প্রথম—পিবেৎ, পিবেতাম্, পিবেয়ুঃ। মধ্যম—পিবেঃ, পিবেতম্, পিবেত। উত্তম—পিবেয়ম্, পিবেব, পিবেম।

## পত্ ধাতু—পতিত হওয়া ( অকর্ম্মক )।

প্রথম—পততি, পততঃ, পতন্তি। মধ্যম—পতসি, পতথঃ, পতথ। উত্তম—পতামি, পতাবঃ, পতামঃ।

লঙ্—অতীত কাল।

প্রথম—অপতৎ, অপততাম্, অপতন্। মধ্যম—অপতঃ, অপততম্, অপতত। উত্তম—অপতম্, অপতাব, অপতাম।

লিট্—অতীত কাল।

প্রথম—পপাত, পেততুঃ, পেতুঃ। মধ্যম—পেতিথ, পেতথুঃ, পেত। উত্তম—পপাত পপত, পেতিব, পেতিম।

লৃট্—ভবিষ্যৎ কাল।

প্রথম—পতিষ্যতি, পতিষ্যতঃ, পতিষ্যন্তি। মধ্যম—পতিষ্যসি, পতিষ্যথঃ, পতিষ্যথ। উত্তম—পতিষ্যামি, পতিষ্যাবঃ, পতিষ্যামঃ।

লোট্—অনুজ্ঞা।

প্রথম—পততু, পতভাম্, পতন্তু। মধ্যম—পত, পততম্, পতত। উত্তম—পতানি, পতাব, পতাম।

বিধিলিঙ্—বিধি।

প্রথম—পতেৎ, পতেতাম্, পতেয়ুঃ। মধ্যম—পতেঃ, পতেতম্, পতেত। উত্তম—পতেয়ম্, পতেব, পতেম।

## ত্যজ্ ধাতু—ত্যাগ করা ( সকর্ম্মক )।

লট্—বর্ত্তমান কাল।

প্রথম—ত্যজতি, ত্যজতঃ, ত্যজন্তি। মধ্যম—ত্যজসি, ত্যজথঃ, ত্যজথ। উত্তম—ত্যজামি, ত্যজাবঃ, ত্যজামঃ।

লঙ্—অতীত কাল।

প্রথম—অত্যজৎ, অত্যজতাম, অত্যজন্। মধ্যম—অত্যজঃ, অত্যজতম্, অত্যজত। উত্তম—অত্যজম্, অত্যজাব, অত্যজাম।

লিট্—অতীত কাল।

প্রথম—তত্যাজ, তত্যজতুঃ, তত্যজুঃ। মধ্যম—তত্যজিথ তত্যক্থ, তত্যজথুঃ, তত্যজ। উত্তম—তত্যাজ তত্যজ, তত্যজিব, তত্যজিম।

লৃট্—ভবিষ্যৎ কাল।

প্রথম—ত্যক্ষ্যতি, ত্যক্ষ্যতঃ, ত্যক্ষ্যন্তি। মধ্যম—ত্যক্ষ্যসি, ত্যক্ষ্যথঃ, ত্যক্ষ্যথ। উত্তম—ত্যক্ষ্যামি, ত্যক্ষ্যাবঃ, ত্যক্ষ্যামঃ।

লোট্—অনুজ্ঞা।

প্রথম—ত্যজতু, ত্যজতাম্, ত্যজন্তু। মধ্যম—ত্যজ, ত্যজতম্, ত্যজত। উত্তম—ত্যজানি, ত্যজাব, ত্যজাম।

বিধিলিঙ্—বিধি।

প্রথম—ত্যজেৎ, ত্যজেতাম্, ত্যজেয়ুঃ। মধ্যম—ত্যজেঃ, ত্যজেতম্, ত্যজেত। উত্তম—ত্যজেয়ম্, ত্যজেব, ত্যজেম।

## ঘ্রা ধাতু—আঘ্রাণ করা (সকর্ম্মক)।

লট্—বর্ত্তমান কাল।

প্রথম—জিঘ্রতি, জিঘ্রতঃ, জিঘ্রন্তি। মধ্যম—জিঘ্রসি, জিঘ্রথঃ, জিঘ্রথ। উত্তম—জিঘ্রামি, জিঘ্রাবঃ, জিঘ্রামঃ।

লঙ্—অতীত কাল।

প্রথম—অজিঘ্রৎ, অজিঘ্রতাম্, অজিঘ্রন্। মধ্যম—অজিঘ্রঃ, অজিঘ্রতম্, অজিঘ্রত। উত্তম—অজিঘ্রম্, অজিঘ্রাব, অজিঘ্রাম।

লিট্—অতীত কাল।

প্রথম—জঘ্রৌ, জঘ্রতুঃ, জঘ্রুঃ। মধ্যম—জঘ্রিথ জঘ্রাথ, জঘ্রথুঃ, জঘ্র। উত্তম—জঘ্রৌ, জঘ্রিব, জঘ্রিম।

লৃট্—ভবিষ্যৎ কাল।

প্রথম—ঘ্রাস্যতি, ঘ্রাস্যতঃ, ঘ্রাস্যন্তি। মধ্যম—ঘ্রাস্যসি, ঘ্রাস্যথঃ, ঘ্রাস্যথ। উত্তম—ঘ্রাস্যামি, ঘ্রাস্যাবঃ, ঘ্রাস্যামঃ।

লোট্—অনুজ্ঞা।

প্রথম—জিঘ্রতু, জিঘ্রতাম্, জিঘ্রন্তু। মধ্যম—জিঘ্র, জিঘ্রতম্, জিঘ্রত। উত্তম—জিঘ্রাণি, জিঘ্রাব, জিঘ্রাম।

বিধিলিঙ্—বিধি।

প্রথমা—জিঘ্রেৎ, জিঘ্রেতাম্, জিঘ্রেয়ুঃ। মধ্যম—জিঘ্রেঃ, জিঘ্রেতম্, জিঘ্রেত। উত্তম—জিঘ্রেয়ম্, জিঘ্রেব, জিঘ্রেম।

---

আত্মনেপদী।

## সেব্ ধাতু—সেবা করা (সকর্ম্মক)।

লট্—বর্ত্তমান কাল।

প্রথম—সেবতে, সেবেতে, সেবন্তে। মধ্যম—সেবসে, সেবেথে, সেবধ্বে। উত্তম—সেবে, সেবাবহে, সেবামহে।

লঙ্—অতীত কাল।

প্রথম—অসেবত, অসেবেতাম্, অসেবন্ত। মধ্যম—অসেবথাঃ, অসেবেথাম্, অসেবধ্বম্। উত্তম—অসেবে, অসেবাবহি, অসেবামহি।

লিট্—অতীত কাল।

প্রথম—সিষেবে, সিষেবাতে, সিষেবিরে। মধ্যম—সিষেবিষে, সিষেবাথে, সিষেবিধ্বে (-ঢে)। উত্তম—সিষেবে, সিষেবিবহে, সিষেবিমহে।

লৃট্‌—ভবিষ্যৎ কাল।

প্রথম—সেবিষ্যতে, সেবিষ্যেতে, সেবিষ্যন্তে। মধ্যম—সেবিষ্যসে, সেবিষ্যেথে, সেবিষ্যধ্বে। উত্তম—সেবিষ্যে, সেবিষ্যাবহে, সেবিষ্যামহে।

লোট্‌—অনুজ্ঞা।

প্রথম—সেবতাম্‌, সেবেতাম্‌, সেবন্তাম্‌। মধ্যম—সেবস্ব, সেবেথাম্‌, সেবধ্বম্‌। সেবৈ, সেবাবহৈ, সেবামহৈ।

বিধিলিঙ্‌—বিধি।

প্রথম—সেবেত, সেবেয়াতাম্‌, সেবেরন্‌। মধ্যম—সেবেথাঃ, সেবেয়াথাম্‌, সেবেধ্বম্‌। উত্তম—সেবেয়, সেবেবহি, সেবেমহি।

প্রশ্ন।

১। ভবন্তি, বভূবিথ, তিষ্ঠ, গচ্ছতু, জগ্মতুঃ, দদৃশুঃ, অভবন্‌, অতিষ্ঠঃ, এই সমস্ত পদের কর্ত্তা নির্দ্দেশ করিয়া এক একটি বাক্য রচনা কর।

২। স রাজা ভবিষ্যতি। চন্দ্রগুপ্তো নাম রাজা বভূব। বিদ্বাংসঃ যুবানঃ অগচ্ছন্‌। নদ্যঃ সাগরেষু গচ্ছন্তি। যুবা অশ্বাৎ অপতৎ। বালকঃ বৃক্ষাৎ পতিষ্যতি। ত্বং ভূমৌ পত। ভীমঃ দুঃশাসন-শোণিতং পপৌ। শকুন্তলা সলজ্জং তিষ্ঠতি। মাতাপিতরৌ সেবেত। ক্রোধং ত্যজেৎ।—ইহাদের বাঙ্গালায় অনুবাদ কর।

৩। শিশু দুটী যাইতেছে। পঞ্চাশ জন বৃদ্ধ যাইবেন। তোমরা উভয়ে যাও। রাম কলিকাতা গিয়াছিলেন। হরি চক্ষু দ্বারা শোভা দেখুক। আমার হস্ত হইতে পুষ্পগুলি পতিত হইয়াছিল। আমি দুগ্ধ পান করিব। শিব বিষ পান করিয়াছিলেন। পাটলিপুত্র নগরে সুদর্শন নামে এক রাজা ছিলেন। কে সেখানে যাইতে পারে।—ইহাদের সংস্কৃতে অনুবাদ কর।

---

অদাদিগণীয়।

পরস্মৈপদী।

১২. অস্ ধাতু—থাকা ( অকর্ম্মক )।

লট্—বর্ত্তমান কাল।

প্রথম—অস্তি, স্তঃ, সন্তি। মধ্যম—অসি, স্থঃ, স্থ। উত্তম—অস্মি, স্বঃ, স্মঃ।

লঙ্—অতীত কাল।

প্রথম—আসীৎ, আস্তাম্, আসন্। মধ্যম—আসীঃ, আস্তম্, আস্ত। আসম্, আস্ব, আস্ম।

লিট্—অতীত কাল।

প্রথম—বভূব, বভূবতুঃ, বভূবুঃ। মধ্যম—বভূবিথ, বভূবথুঃ, বভূব। উত্তম—বভূব, বভূবিব, বভূবিম।

লৃট্—ভবিষ্যৎ কাল।

প্রথম—ভবিষ্যতি, ভবিষ্যতঃ, ভবিষ্যন্তি। মধ্যম—ভবিষ্যসি, ভবিষ্যথঃ, ভবিষ্যথ। উত্তম—ভবিষ্যামি, ভবিষ্যাবঃ, ভবিষ্যামঃ।

লোট্—অনুজ্ঞা।

প্রথম—অস্তু, স্তাম্, সন্তু। মধ্যম—এধি, স্তম্, স্ত। উত্তম—অসানি, অসাব, অসাম॥

বিধিলিঙ্—বিধি।

প্রথম—স্যাৎ, স্যাতাম্, স্যুঃ। মধ্যম—স্যাঃ, স্যাতম্, স্যাত। উত্তম—স্যাম্, স্যাব, স্যাম।

---

## রুদ্ ধাতু—কাঁদা ( অকর্ম্মক )।

লট্—বর্ত্তমান কাল।

প্রথম—রোদিতি, রুদিতঃ, রুদন্তি,। মধ্যম—রোদিষি, রুদিথঃ, রুদিথ। উত্তম—রোদিমি, রুদিবঃ, রুদিমঃ।

লঙ্—অতীত কাল।

প্রথম—অরোদীৎ অরোদৎ, অরুদিতাম্, অরুদন্। মধ্যম—অরোদীঃ অরোদঃ, অরুদিতম্, অরুদিত। উত্তম—অরোদম্, অরুদিব, অরুদিম।

লিট্—অতীত কাল।

প্রথম—রুরোদ, রুরুদতুঃ, রুরুদুঃ। মধ্যম—রুরোদিথ, রুরুদথুঃ, রুরুদ। উত্তম—রুরোদ, রুরুদিব, রুরুদিম।

লৃট্—ভবিষ্যৎ কাল।

প্রথম—রোদিষ্যতি, রোদিষ্যতঃ, রোদিষ্যন্তি। মধ্যম—রোদিষ্যসি, রোদিষ্যথঃ, রোদিষ্যথ। উত্তম—রোদিষ্যামি, রোদিষ্যাবঃ, রোদিষ্যামঃ।

লোট্—অনুজ্ঞা।

প্রথম—রোদিতু, রুদিতাম্, রুদন্তু। মধ্যম—রুদিহি, রুদিতম্, রুদিত। উত্তম—রোদানি, রোদাব, রোদাম।

বিধিলিঙ্—বিধি।

প্রথম—রুদ্যাৎ, রুদ্যাতাম্, রুদ্যুঃ। মধ্যম—রুদ্যাঃ, রুদ্যাতম্, রুদ্যাত। উত্তম—রুদ্যাম্, রুদ্যাব, রুদ্যাম।

## হন্ ধাতু—বধ করা ( সকর্ম্মক )।

লট্—বর্ত্তমান কাল।

প্রথম—হন্তি, হতঃ, ঘ্নন্তি। মধ্যম—হংসি, হথঃ, হথ। উত্তম—হন্মি, হন্বঃ, হন্মঃ।

লঙ্—অতীত কাল।

প্রথম—অহন্, অহতাম্, অঘ্নন্। মধ্যম—অহন্, অহতম্, অহত। উত্তম—অহনম্, অহন্ব, অহন্ম।

লিট্—অতীত কাল।

প্রথম—জঘান, জঘ্নতুঃ, জঘ্নুঃ। মধ্যম—জঘনিথ জঘন্থ, জঘ্নথুঃ, জঘ্ন। উত্তম—জঘান জঘন, জঘ্নিব, জঘ্নিম।

লৃট্—ভবিষ্যৎ কাল।

প্রথম—হনিষ্যতি, হনিষ্যতঃ, হনিষ্যন্তি। মধ্যম—হনিষ্যসি, হনিষ্যথঃ, হনিষ্যথ। উত্তম—হনিষ্যামি, হনিষ্যাবঃ, হনিষ্যামঃ।

লোট্—অনুজ্ঞা।

প্রথম—হন্তু, হতাম্, ঘ্নন্তু। মধ্যম—জহি, হতম্, হত। উত্তম—হনানি, হনাব, হনাম।

বিধিলিঙ্—বিধি।

প্রথম—হন্যাৎ, হন্যাতাম্, হন্যুঃ। মধ্যম—হন্যাঃ, হন্যাতম্, হন্যাত। উত্তম—হন্যাম্, হন্যাব, হন্যাম।

## ব্রূ ধাতু—উভয়পদী—বলা (দ্বিকর্ম্মক)।

লট্—বর্ত্তমান কাল।

পরস্মৈপদ।

প্রথম—ব্রবীতি আহ, ব্রূতঃ আহতুঃ, ব্রুবন্তি আহুঃ। মধ্যম—ব্রবীষি আত্থ, ব্রূথঃ আহথুঃ, ব্রূথ। উত্তম—ব্রবীমি, ব্রূবঃ, ব্রূমঃ।

আত্মনেপদ।

প্রথম—ব্রূতে, ব্রুবাতে, ব্রুবতে। মধ্যম—ব্রূষে, ব্রুবাথে, ব্রূধ্বে। উত্তম—ব্রুবে, ব্রূবহে, ব্রূমহে

লঙ্—অতীত কাল।

পরস্মৈপদ।

প্রথম—অব্রবীৎ, অব্রূতাম্, অব্রুবন্। মধ্যম—অব্রবীঃ, অব্রূতম্, অব্রূত। উত্তম—অব্রবম্, অব্রূব, অব্রূম্।

আত্মনেপদ।

প্রথম—অব্রূত, অব্রুবাতাম্, অব্রুবত। মধ্যম—অব্রূথাঃ, অব্রুবাথাম্, অব্রূধ্বম্। উত্তম—অব্রুবি, অব্রূবহি, অব্রূমহি।

লিট্—অতীত কাল।

পরস্মৈপদ।

প্রথম—উবাচ, ঊচতুঃ, ঊচুঃ। মধ্যম—উবচিথ উবক্থ, ঊচথুঃ, ঊচ। উত্তম—উবাচ উবচ, ঊচিব, ঊচিম।

আত্মনেপদ।

প্রথম—ঊচে, ঊচাতে, ঊচিরে। মধ্যম—ঊচিষে, ঊচাথে, ঊচিঢ্বে। উত্তম—ঊচে, ঊচিবহে, ঊচিমহে।

লৃট্—ভবিষ্যৎ কাল।

পরস্মৈপদ।

প্রথম—বক্ষ্যতি, বক্ষ্যতঃ বক্ষ্যন্তি। মধ্যম—বক্ষ্যসি, বক্ষ্যথঃ, বক্ষ্যথ। উত্তম—বক্ষ্যামি, বক্ষ্যাবঃ, বক্ষ্যামঃ।

আত্মনেপদ।

প্রথম—বক্ষ্যতে, বক্ষ্যেতে, বক্ষ্যন্তে। মধ্যম—বক্ষ্যসে, বক্ষ্যেথে, বক্ষ্যধ্বে। উত্তম—বক্ষ্যে, বক্ষ্যাবহে, বক্ষ্যামহে।

লোট্—অনুজ্ঞা।

পরস্মৈপদ।

প্রথম—ব্রবীতু, ব্রূতাম্, ব্রুবন্তু। মধ্যম—ব্রূহি, ব্রূতম্, ব্রূত। উত্তম—ব্রবাণি, ব্রবাব, ব্রবাম।

আত্মনেপদ।

প্রথম—ব্রূতাম্, ব্রুবাতাম্, ব্রুবতাম্। মধ্যম—ব্রূষ, ব্রুবাথাম্, ব্রূধ্বম্। উত্তম—ব্রবৈ, ব্রবাবহৈ, ব্রবামহৈ।

বিধিলিঙ্—বিধি।

পরস্মৈপদ।

প্রথম—ব্রূয়াৎ, ব্রূয়াতাম্, ব্রূয়ুঃ। মধ্যম—ব্রূয়াঃ, ব্রূয়াতম্, ব্রূয়াত। উত্তম—ব্রূয়াম্, ব্রূয়াব, ব্রূয়াম।

আত্মনেপদ।

প্রথম—ব্রুবীত, ব্রুবীয়াতাম্, ব্রুবীরন্। মধ্যম—ব্রুবীথাঃ, ব্রুবীয়াথাম্, ব্রুবীধ্বম্। উত্তম—ব্রুবীয়, ব্রুবীবহি, ব্রুবীমহি।

## প্রশ্ন।

১। দশরথঃ পুত্রশোকাৎ রুরোদ। শকুন্তলা দুষ্মন্তায় অরোদীৎ। যশোদা মুক্তকণ্ঠং রোদিতি। ত্বং কথং রোদিষি? স ত্বাং হনিষ্যতি। রাজা মৃগশিশূন্ জঘান। বিষ্ণুশর্ম্মা নাম মহাপণ্ডিতঃ উবাচ। ব্রাহ্মণাঃ সবিনয়ং ব্রুবন্তি। শিশুং মধুরবচনং ব্রবীতি মাতা। ত্বং সত্বরং মাং ব্রূহি। অহং ত্বাম্ ইদং বক্ষ্যামি। যূয়ম্ সদা সত্যং বক্ষ্যথ। কদাপি মিথ্যাবচনং ন ব্রূয়াত।—ইহাদের বাঙ্গালায় অনুবাদ কর।

২। উত্তরা স্বামিশোকে রোদন করিয়াছিলেন। রোগিগণ যাতনায়

রোদন করিতেছে। বালকটি মাতার জন্য রোদন করিবে। আমি তাহাকে বধ করিব। পণ্ডিত নীতিশাস্ত্রবলুন। বালকদ্বয় মাতাকে সবিনয়ে বলিয়াছিল। মন্ত্রিগণ আমাকে বলুন। আমি তোমাকে মারিতে পারি।—ইহাদের সংস্কৃতে অনুবাদ কর।

৩। রোদিমি, রুদিহি, ব্রূমঃ, বক্ষ্যন্তি, ব্রূহি, হনিষ্যথঃ, জহি।—ইহাদের কর্ত্তা নির্দ্দেশ করিয়া এক একটি বাক্য রচনা কর।

---

হ্বাদিগণীয়।

## দা ধাতু—উভয়পদী—দেওয়া ( সকর্ম্মক )।

### লট্—বর্ত্তমান কাল।

পরস্মৈপদ।

প্রথম—দদাতি, দত্তঃ, দদতি। মধ্যম—দদাসি, দত্থঃ, দত্থ। উত্তম—দদামি, দদ্বঃ, দদ্মঃ।

আত্মনেপদ।

প্রথম—দত্তে, দদাতে, দদতে। মধ্যম—দৎসে, দদাথে, দদ্ধে। উত্তম—দদে, দদ্বহে, দদ্মহে।

### লঙ্—অতীত কাল।

পরস্মৈপদ।

প্রথম—অদদাৎ, অদত্তাম্, অদদুঃ। মধ্যম—অদদাঃ, অদত্তম্, অদত্ত। উত্তম—অদদাম্, অদদ্ব, অদদ্ম।

আত্মনেপদ।

প্রথম—অদত্ত, অদদাতাম্, অদদত। মধ্যম—অদত্থাঃ, অদদাথাম্, অদদ্ধম্। উত্তম—অদদি, অদদ্বহি, অদদ্মহি।

লিট্—অতীত কাল।

পরস্মৈপদ।

প্রথম—দদৌ, দদতুঃ, দদুঃ। মধ্যম—দদিথ দদাথ, দদথুঃ, দদ। উত্তম—দদৌ, দদিব, দদিম।

আত্মনেপদ।

প্রথম—দদে, দদাতে দদিরে। মধ্যম—দদিষে, দদাথে, দদিঢ্বে। উত্তম—দদে, দদিবহে, দদিমহে।

লৃট্—ভবিষ্যৎ কাল।

পরস্মৈপদ।

প্রথম—দাস্যতি, দাস্যতঃ, দাস্যন্তি। মধ্যম—দাস্যসি, দাস্যথঃ, দাস্যথ। উত্তম—দাস্যামি, দাস্যাবঃ, দাস্যাম।

আত্মনেপদ।

প্রথম—দাস্যতে, দাস্যেতে, দাস্যন্তে। মধ্যম—দাস্যসে, দাস্যেথে, দাস্যধ্বে। উত্তম—দাস্যে, দাস্যাবহে, দাস্যামহে।

লোট্—অনুজ্ঞা।

পরস্মৈপদ।

প্রথম—দদাতু, দত্তাম্, দদতু। মধ্যম—দেহি, দত্তম্, দত্ত। উত্তম—দদানি, দদাব, দদাম।

আত্মনেপদ।

প্রথম—দত্তাম, দদাতাম্, দদতাম্। মধ্যম—দৎস্ব, দদাথাম্, দদ্ধ্বম্। উত্তম—দদৈ, দদাবহৈ, দদামহৈ।

বিধিলিঙ্।

পরস্মৈপদ।

প্রথম—দদ্যাৎ, দদ্যাতাম্, দদ্যুঃ। উত্তম—দদ্যাঃ, দদ্যাতম্, দদ্যাত। উত্তম—দদ্যাম্, দদ্যাব, দদ্যাম।

আত্মনেপদ।

প্রথম—দদীত, দদীয়াতাম্, দদীরন্। মধ্যম—দদীথাঃ, দদীয়াথাম্, দদীধ্বম্। উত্তম—দদীয়, দদীবহি, দদীমহি।

## প্রশ্ন।

১। রাজা দ্বিজায় ধনং দদাতি। তৌ তেভ্যঃ বস্ত্রে দদতুঃ। মহ্যং পুস্তকং দেহি। অহং তুভ্যং চত্বারি ফলানি দাস্যামি। স আবাভ্যাং দ্বে পুস্তকে অদত্তাম্।—ইহাদের বাঙ্গালায় অনুবাদ কর।

২। দাতাগণ দরিদ্রদিগকে ধন দান করিতেছেন। তিনি তৃষ্ণার্ত্ত-দিগকে জল দান করিয়াছিলেন। ক্ষুধার্ত্ত বালকটীকে অন্ন দাও। রাজা তোমাকে ভূমি দান করিবেন—ইহাদের সংস্কৃতে অনুবাদ কর।

৩। দত্থ, দদিম, দাস্যামঃ, দদতু, অদদ্ব, দদ্যুঃ—ইহাদের কর্ত্তা নির্দ্দেশ করিয়া এক একটি বাক্য রচনা কর।

---

দিবাদিগণীয়।

পরস্মৈপদী।

## নৃত্ ধাতু—নৃত্য করা (অকর্ম্মক)।

লট্—বর্ত্তমান কাল।

প্রথম—নৃত্যতি, নৃত্যতঃ, নৃত্যন্তি। মধ্যম—নৃত্যসি, নৃত্যথঃ, নৃত্যথ। উত্তম—নৃত্যামি, নৃত্যাবঃ, নৃত্যামঃ।

লঙ্—অতীত কাল।

প্রথম—অনৃত্যৎ, অনৃত্যতাম্, অনৃত্যন্। মধ্যম—অনৃত্যঃ, অনৃত্যতম্, অনৃত্যত। উত্তম—অনৃত্যম্, অনৃত্যাব, অনৃত্যাম।

লিট্—অতীত কাল।

প্রথম—ননর্ত্ত, ননৃততুঃ, ননৃতুঃ। মধ্যম—ননর্ত্তিথ, ননৃতথুঃ, ননৃত। উত্তম—ননর্ত্ত, ননৃতিব, ননৃতিম।

লৃট্—ভবিষ্যৎ কাল।

প্রথম—নর্ত্তিষ্যতি, নর্ত্তিষ্যতঃ, নর্ত্তিষ্যন্তি। মধ্যম—নর্ত্তিষ্যসি, নর্ত্তিষ্যথঃ, নর্ত্তিষ্যথ। উত্তম—নর্ত্তিষ্যামি, নর্ত্তিষ্যাবঃ, নর্ত্তিষ্যামঃ (১)।

লোট্—অনুজ্ঞা।

প্রথম—নৃত্যতু, নৃত্যতাম্, নৃত্যন্তু। মধ্যম—নৃত্য, নৃত্যতম্, নৃত্যত। উত্তম—নৃত্যানি, নৃত্যাব, নৃত্যাম।

বিধিলিঙ্—বিধি।

প্রথম—নৃত্যেৎ, নৃত্যেতাম্, নৃত্যেয়ুঃ। মধ্যম—নৃত্যেঃ, নৃত্যেতম্, নৃত্যেত। উত্তম—নৃত্যেয়ম্, নৃত্যেব, নৃত্যেম।

আত্মনেপদী।

## জন্ ধাতু—উৎপন্ন হওয়া ( অকর্ম্মক )।

লট্—বর্ত্তমান কাল।

প্রথম—জায়তে, জায়েতে, জায়ন্তে। মধ্যম—জায়সে, জায়েথে, জায়ধ্বে। উত্তম—জায়ে, জায়াবহে, জায়ামহে।

---

(১) একবার 'নর্ত্তি' স্থলে 'নৎ' হইয়া নৎস্যতি, নৎস্যতঃ, নৎস্যন্তি ইত্যাদিরূপ পদও হইয়াথাকে।

লঙ্—অতীত কাল।

প্রথম—অজায়ত, অজায়েতাম্, অজায়ন্ত। মধ্যম—অজায়থাঃ, অজায়েথাম্, অজায়ধ্বম্। উত্তম—অজায়ে, অজায়াবহি, অজায়ামহি।

লিট্—অতীত কাল।

প্রথম—জজ্ঞে, জজ্ঞাতে, জজ্ঞিরে। মধ্যম—জজ্ঞিষে, জজ্ঞাথে, জজ্ঞিঢ্বে। উত্তম—জজ্ঞে, জজ্ঞিবহে, জজ্ঞিমহে।

লৃট্—ভবিষ্যৎ কাল।

প্রথম—জনিষ্যতে, জনিষ্যেতে, জনিষ্যন্তে। মধ্যম—জনিষ্যসে, জনিষ্যেথে, জনিষ্যধ্বে। উত্তম—জনিষ্যে, জনিষ্যাবহে, জনিষ্যামহে।

লোট্—অনুজ্ঞা।

প্রথম—জায়তাম্, জায়েতাম্, জায়ন্তাম্। মধ্যম—জায়স্ব, জায়েথাম, জায়ধ্বম্। উত্তম—জায়ৈ, জায়াবহৈ, জায়ামহৈ।

বিধিলিঙ্—বিধি।

প্রথম—জায়েত, জায়েয়াতাম্, জায়েরন্। মধ্যম—জায়েথাঃ, জায়েয়াথাম্, জায়েধ্বম্। উত্তম—জায়েয়, জায়েবহি, জায়েমহি।

---

স্বাদিগণীয়।

পরস্মৈপদী।

শ্রু ধাতু—শোনা (সকর্ম্মক)।

লট্—বর্ত্তমান কাল।

প্রথম—শৃণোতি, শৃণুতঃ, শৃণ্বন্তি। মধ্যম—শৃণোষি, শৃণুথঃ, শৃণুথ। উত্তম—শৃণোমি, শৃণ্বঃ শৃণুবঃ, শৃণ্মঃ শৃণুমঃ।

লঙ্—অতীত কাল।

প্রথম—অশৃণোৎ, অশৃণুতাম্, অশৃণ্বন্। মধ্যম—অশৃণোঃ, অশৃণুতম্, অশৃণুত। উত্তম—অশৃণবম্, অশৃণ্ব অশৃণুব, অশৃণ্ম অশৃণুম।

লিট্—অতীত কাল।

প্রথম—শুশ্রাব, শুশ্রুবতুঃ, শুশ্রুবুঃ। মধ্যম—শুশ্রোথ, শুশ্রুবথুঃ, শুশ্রুব। উত্তম—শুশ্রাব, শুশ্রুব, শুশ্রুম।

লৃট—ভবিষ্যৎ কাল।

প্রথম—শ্রোষ্যতি, শ্রোষ্যতঃ, শ্রোষ্যন্তি। মধ্যম—শ্রোষ্যসি, শ্রোষ্যথঃ, শ্রোষ্যথ। উত্তম—শ্রোষ্যামি, শ্রোষ্যাবঃ, শ্রোষ্যামঃ।

লোট্—অনুজ্ঞা।

প্রথম—শৃণোতু, শৃণুতাম্, শৃণ্বন্তু। মধ্যম—শৃণু, শৃণুতম্, শৃণুত। উত্তম—শৃণবানি, শৃণবাব, শৃণবাম।

বিধিলিঙ্—বিধি।

প্রথম—শৃণুয়াৎ, শৃণুয়াতাম্, শৃণুয়ুঃ। মধ্যম—শৃণুয়াঃ, শৃণুয়াতম্, শৃণুয়াত। উত্তম—শৃণুয়াম্, শৃণুয়াব, শৃণুয়াম।

## প্র-পূর্ব্বক আপ্ ধাতু—পাওয়া ( সকর্ম্মক )।

লট্—বর্ত্তমান কাল।

প্রথম—প্রাপ্নোতি, প্রাপ্নুতঃ, প্রাপ্নুবন্তি। মধ্যম—প্রাপ্নোষি, প্রাপ্নুথঃ, প্রাপ্নুথ। উত্তম—প্রাপ্নোমি, প্রাপ্নুবঃ, প্রাপ্নুমঃ।

লঙ্—অতীত কাল।

প্রথম—প্রাপ্নোৎ, প্রাপ্নুতাম্, প্রাপ্নুবন্। মধ্যম—প্রাপ্নোঃ, প্রাপ্নুতম্, প্রাপ্নুত। উত্তম—প্রাপ্নবম্, প্রাপ্নুব, প্রাপ্নুম।

লিট্—অতীত কাল।

প্রথন—প্রাপ, প্রাপতুঃ, প্রাপুঃ। মধ্যম—প্রাপিথ, প্রাপথুঃ, প্রাপ। উত্তম—প্রাপ, প্রাপিব, প্রাপিম।

লৃট্—ভবিষ্যৎ কাল।

প্রথম—প্রাপ্স্যতি, প্রাপ্স্যতঃ, প্রাপ্স্যন্তি। মধ্যম—প্রাপ্স্যসি, প্রাপ্স্যথঃ, প্রাপ্স্যথ। উত্তম—প্রাপ্স্যামি, প্রাপ্স্যাবঃ, প্রাপ্স্যামঃ।

লোট্—অনুজ্ঞা।

প্রথম—প্রাপ্নোতু, প্রাপ্নুতাম্, প্রাপ্নুবন্তু। মধ্যম—প্রাপ্নুহি, প্রাপ্নুতম্, প্রাপ্নুত। উত্তম—প্রাপ্নবানি, প্রাপ্নবাব, প্রাপ্নবাম।

বিধিলিঙ্—বিধি।

প্রথম—প্রাপ্নুয়াৎ, প্রাপ্নুয়াতাম্, প্রাপ্নুয়ুঃ। মধ্যম—প্রাপ্নুয়াঃ, প্রাপ্নুয়াতম্, প্রাপ্নুয়াত। উত্তম—প্রাপ্নুয়াম্, প্রাপ্নুয়াব, প্রাপ্নুয়াম।

## প্রশ্ন।

১। সরসি কমলং জায়তে। তব একঃ পুত্রঃ জনিষ্যতে। স মম বাক্যং ন শৃণোতি। গুরোঃ বচনং শৃণুয়াঃ। অহং গীতং শ্রোষ্যামি। স ধনং প্রাপ্নোৎ। ত্বং সুখং প্রাপ্সসি।—ইহাদের বাঙ্গালায় অনুবাদ কর।

২। তাহার একটি পুত্র জন্মিয়াছিল। বৃদ্ধগণ রামায়ণ শ্রবণ করিতেছেন। শিশুদ্বয় গীত শ্রবণ করিয়াছিল। আমরা গুরুর উপদেশ শ্রবণ করিব। তুমি আমার কথা শুন। তাহারা পুস্তক পাইয়াছে। তোমরা ধন পাইবে। ইহাদের সংস্কৃতে অনুবাদ কর।

৩। প্রাপ্নুমঃ, প্রাপ্স্যথ, প্রাপুঃ, প্রাপ্নুথঃ, শৃণবাম, শৃণ্বন্তু, শ্রোষ্যথ, শৃণ্মঃ, জজ্ঞিবহে, জায়স্ব, জায়ন্তে;—ইহাদের কর্ত্তা নির্দ্দেশ করিয়া এক একটি বাক্য রচনা কর।

তুদাদিগণীয়।

পরস্মৈপদী।

লট্—বর্ত্তমান কাল।

প্রথম—পৃচ্ছতি, পৃচ্ছতঃ, পৃচ্ছন্তি। মধ্যম—পৃচ্ছসি, পৃচ্ছথঃ, পৃচ্ছথ। উত্তম—পৃচ্ছামি, পৃচ্ছাবঃ, পৃচ্ছামঃ।

লঙ্—অতীত কাল।

প্রথম—অপৃচ্ছৎ, অপৃচ্ছতাম্, অপৃচ্ছন্। মধ্যম—অপৃচ্ছঃ, অপৃচ্ছতম্, অপৃচ্ছত। উত্তম—অপৃচ্ছম্, অপৃচ্ছাব, অপৃচ্ছাম।

লিট্—অতীত কাল।

প্রথম—পপ্রচ্ছ, পপ্রচ্ছতুঃ, পপ্রচ্ছুঃ। মধ্যম—পপ্রচ্ছিথ পপ্রষ্ঠ, পপ্রচ্ছথুঃ, পপ্রচ্ছ। উত্তম—পপ্রচ্ছ, পপ্রচ্ছিব, পপ্রচ্ছিম।

লৃট্—ভবিষ্যৎ কাল।

প্রথম—প্রক্ষ্যতি, প্রক্ষ্যতঃ, প্রক্ষ্যন্তি। মধ্যম—প্রক্ষ্যসি, প্রক্ষ্যথঃ, প্রক্ষ্যথ। উত্তম—প্রক্ষ্যামি, প্রক্ষ্যাবঃ, প্রক্ষ্যামঃ।

লোট্—অনুজ্ঞা।

প্রথম—পৃচ্ছতু, পৃচ্ছতাম্, পৃচ্ছন্তু। মধ্যম—পৃচ্ছ, পৃচ্ছতম্, পৃচ্ছত। উত্তম—পৃচ্ছানি, পৃচ্ছাব, পৃচ্ছাম।

বিধিলিঙ্।

প্রথম—পৃচ্ছেৎ, পৃচ্ছেতাম্, পৃচ্ছেয়ুঃ। মধ্যম—পৃচ্ছেঃ, পৃচ্ছেতম্, পৃচ্ছেত। উত্তম—পৃচ্ছেয়ম্, পৃচ্ছেব, পৃচ্ছেম।

## ইষ্ ধাতু—ইচ্ছা করা (সকর্ম্মক)।

লট্—বর্ত্তমান কাল।

প্রথম—ইচ্ছতি, ইচ্ছতঃ, ইচ্ছন্তি। মধ্যম—ইচ্ছসি, ইচ্ছথঃ, ইচ্ছথ। উত্তম—ইচ্ছামি, ইচ্ছাবঃ ইচ্ছামঃ।

লঙ্—অতীত কাল।

প্রথম—ঐচ্ছৎ, ঐচ্ছতাম্, ঐচ্ছন্। মধ্যম—ঐচ্ছঃ, ঐচ্ছতম্, ঐচ্ছত। উত্তম—ঐচ্ছম্, ঐচ্ছাব, ঐচ্ছাম।

লিট্—অতীত কাল।

প্রথম—ইয়েষ, ঈষতুঃ, ঈষুঃ। মধ্যম—ইয়েষিথ, ঈষথুঃ, ঈষ। উত্তম—ইয়েষ, ঈষিব, ঈষিম।

লৃট্—ভবিষ্যৎ কাল।

প্রথম—এষিষ্যতি, এষিষ্যতঃ, এষিষ্যন্তি। মধ্যম—এষিষ্যসি, এষিষথঃ, এষিষ্যথ। উত্তম—এষিষ্যামি, এষিষ্যাবঃ, এষিষ্যামঃ।

লোট্—অনুজ্ঞা।

প্রথম—ইচ্ছতু, ইচ্ছতাম্, ইচ্ছন্তু। মধ্যম—ইচ্ছ, ইচ্ছতম্, ইচ্ছত। উত্তম—ইচ্ছানি, ইচ্ছাব, ইচ্ছাম।

বিধিলিঙ্—বিধি।

প্রথম—ইচ্ছেৎ, ইচ্ছেতাম্, ইচ্ছেয়ুঃ। মধ্যম—ইচ্ছেঃ, ইচ্ছেতম্, ইচ্ছেত। উত্তম—ইচ্ছেয়ম্, ইচ্ছেব, ইচ্ছেম।

আত্মনেপদী।

## মৃ ধাতু—মরা ( অকর্ম্মক )।

লট্—বর্ত্তমান কাল।

প্রথম—ম্রিয়তে, ম্রিয়েতে, ম্রিয়ন্তে। মধ্যম—ম্রিয়সে, ম্রিয়েথে, ম্রিয়ধ্বে। উত্তম—ম্রিয়ে, ম্রিয়াবহে, ম্রিয়ামহে।

লঙ্—অতীত কাল।

প্রথম—অম্রিয়ত, অম্রিয়েতাম্, অম্রিয়ন্ত। মধ্যম—অম্রিয়থাঃ, অম্রিয়েথাম্, অম্রিয়ধ্বম্। উত্তম—অম্রিয়ে, অম্রিয়াবহি, অম্রিয়ামহি।

লিট্—অতীত কাল। (১)

প্রথম—মমার, মম্রতুঃ, মম্রুঃ। মধ্যম—মমর্থ, মম্রথুঃ, মম্র। উত্তম—মমার মমর, মম্রিব, মম্রিম।

লৃট্—ভবিষ্যৎ কাল।

প্রথম—মরিষ্যতি, মরিষ্যতঃ, মরিষ্যন্তি। মধ্যম—মরিষ্যসি, মরিষ্যথঃ, মরিষ্যথ। উত্তম—মরিষ্যামি, মরিষ্যাবঃ, মরিষ্যামঃ।

লোট্—অনুজ্ঞা।

প্রথম—ম্রিয়তাম্, ম্রিয়েতাম্, ম্রিয়ন্তাম্। মধ্যম—ম্রিয়স্ব, ম্রিয়েথাম্, ম্রিয়ধ্বম্। উত্তম—ম্রিয়ৈ, ম্রিয়াবহৈ, ম্রিয়ামহৈ।

বিধিলিঙ্—বিধি।

প্রথম—ম্রিয়েত, ম্রিয়েয়াতাম্, ম্রিয়েরন্। মধ্যম—ম্রিয়েথাঃ, ম্রিয়েয়াথাম্, ম্রিয়েধ্বম্। উত্তম—ম্রিয়েয়, ম্রিয়েবহি, ম্রিয়েমহি।

---

রুধাদিগণীয়।

উভয়পদী।

## রুধ্ ধাতু—রোধ করা ( দ্বিকর্ম্মক )।

লট্—বর্ত্তমান কাল।

পরস্মৈপদ।

প্রথম—রুণদ্ধি, রুন্ধঃ, রুন্ধন্তি। মধ্যম—রুণৎসি, রুন্ধঃ, রুন্ধঃ। উত্তম—রুণধ্মি, রুন্ধঃ, রুন্ধ্মঃ।

আত্মনেপদ।

প্রথম—রুন্ধে, রুন্ধাতে, রুন্ধতে। মধ্যম—রুন্ৎসে, রুন্ধাথে, রুন্ধ্বে। উত্তম—রুন্ধে, রুন্ধ্বহে, রুন্ধ্মহে।

(১) লিট্ ও লৃট্ বিভক্তিতে পরস্মৈপদী হয়।

লঙ্—অতীত কাল।

পরস্মৈপদ।

প্রথম—অরুণৎ, অরুন্ধাম্, অরুন্ধন্। মধ্যম—অরুণৎ অরুণঃ, অরুন্ধম্, অরুন্ধ। অরুণধম্, অরুন্ধ, অরুন্ধ্ম।

আত্মনেপদ।

প্রথম—অরুন্ধ, অরুন্ধাতাম্, অরুন্ধত। মধ্যম—অরুন্ধাঃ, অরুন্ধাথাম্, অরুন্ধম্। উত্তম—অরুন্ধি, অরুন্ধহি, অরুন্ধ্মহি।

লিট্—অতীত কাল।

পরস্মৈপদ।

প্রথম—রুরোধ, রুরুধতুঃ, রুরুধুঃ। মধ্যম—রুরোধিথ, রুরুধথুঃ, রুরুধ। উত্তম—রুরোধ, রুরুধিব, রুরুধিম।

আত্মনেপদ।

প্রথম—রুরুধে, রুরুধাতে, রুরুধিরে। মধ্যম—রুরুধিষে, রুরুধাথে, রুরুধিধ্বে। উত্তম—রুরুধে, রুরুধিবহে, রুরুধিমহে।

লৃট্—ভবিষ্যৎ কাল।

পরস্মৈপদ।

প্রথম—রোৎস্যতি, রোৎস্যতঃ, রোৎস্যন্তি। মধ্যম—রোৎস্যসি, রোৎস্যথঃ, রোৎস্যথ। উত্তম—রোৎস্যামি, রোৎস্যাবঃ, রোৎস্যামঃ।

আত্মনেপদ।

প্রথম—রোৎস্যতে, রোৎস্যেতে, রোৎস্যন্তে। মধ্যম—রোৎস্যসে, রোৎস্যেথে, রোৎস্যধ্বে। উত্তম—রোৎস্যে, রোৎস্যাবহে, রোৎস্যামহে.

লোট্—অনুজ্ঞা।

পরস্মৈপদ।

প্রথম—রুণদ্ধু, রুন্ধাম্, রুন্ধন্তু। মধ্যম—রুন্ধি, রুন্ধম্, রুন্ধ। উত্তম—রুণধানি, রুণধাব, রুণধাম।

আত্মনেপদ।

প্রথম—রুন্ধাম্, রুন্ধাতাম্, রুন্ধতাম্। মধ্যম—রুন্ৎস্ব, রুন্ধাথাম্, রুন্ধম্। উত্তম—রুণধৈ রুণধাবহৈ রুণধামহৈ।

বিধিলিঙ্—বিধি।

পরস্মৈপদ।

প্রথম—রুন্ধ্যাৎ, রুন্ধ্যাতাম্, রুন্ধ্যুঃ। মধ্যম—রুন্ধ্যাঃ, রুন্ধ্যাতম্, রুন্ধ্যাত। উত্তম—রুন্ধ্যাম্, রুন্ধ্যাব, রুন্ধ্যাম।

আত্মনেপদ।

প্রথম—রুন্ধীত, রুন্ধীয়াতাম্, রুন্ধীরম্। মধ্যম—রুন্ধীথাঃ, রুন্ধীয়াথাম্, রুন্ধীধ্বম্। উত্তম—রুন্ধীয়, রুন্ধীবহি, রুন্ধীমহি।

## প্রশ্ন।

১। গুরুং পৃচ্ছ। অহং ত্বাং পৃচ্ছামি। স মাং পপ্রচ্ছ। অহম্ এতৎ ন ঐচ্ছম্। কঃ সুখং ন ইচ্ছেৎ। রাজা নগরম্ অরুণৎ। ত্বং দ্বারং রোৎস্যসে। রুন্ধি ইদং দ্বারম্—ইহাদের বাঙ্গালায় অনুবাদ কর।

২। শিক্ষক ছাত্রকে প্রশ্ন জিজ্ঞাসা করিতেছেন। তিনি আমাকে ইহা জিজ্ঞাসা করিয়াছিলেন। আমি তাহাকে জিজ্ঞাসা করিব। তুমি আমাকে জিজ্ঞাসা কর। তিনি ইহা ইচ্ছা করিয়াছিলেন। বালকগণ চ্ছা করুক। তাহারা দ্বার রোধ করিয়াছিল। গোপালকেরা বৎস-গুলিকে গোষ্ঠে রোধ করিয়াছে।—ইহাদের সংস্কৃতে অনুবাদ কর।

৩। রুণদ্ধে, রুন্ধাতাম্, রুরুধুঃ, অরুণৎ, ইচ্ছন্তু, এষিষ্যামঃ, ঈষুঃ, ইচ্ছাম, পৃচ্ছথ, পপ্রচ্ছুঃ, পৃচ্ছতঃ—ইহাদের কর্ত্তা নির্দ্দেশ করিয়া এক একটী বাক্য রচনা কর।

---

## তনাদিগণীয়।

### উভয়পদী।

### কৃ ধাতু—করা (সকর্ম্মক)।

### লট্—বর্ত্তমান কাল।

#### পরস্মৈপদ।

প্রথম—করোতি, কুরুতঃ, কুর্ব্বন্তি। মধ্যম—করোষি, কুরুথঃ, কুরুথ। উত্তম—করোমি, কুর্ব্বঃ, কুর্ম্মঃ।

#### আত্মনেপদ।

প্রথম—কুরুতে, কুর্ব্বাতে, কুর্ব্বতে। মধ্যম—কুরুষে, কুর্ব্বাথে, কুরুধ্বে। উত্তম—কুর্ব্বে, কুর্ব্বহে, কুর্ম্মহে।

### লঙ্—অতীত কাল।

#### পরস্মৈপদ।

প্রথম—অকরোৎ, অকুরুতাম্, অকুর্ব্বন্। মধ্যম—অকরোঃ, অকুরুতম্, অকুরুত। উত্তম—অকরবম্, অকুর্ব্ব, অকুর্ম্ম।

#### আত্মনেপদ।

প্রথম—অকুরুত, অকুর্ব্বাতাম্, অকুর্ব্বত। মধ্যম—অকুরুথাঃ, অকুর্ব্বাথাম্, অকুরুধ্বম্। অকুর্ব্বি, অকুর্ব্বহি, অকুর্ম্মহি।

লিট্—অতীত কাল।

পরস্মৈপদ।

প্রথম—চকার, চক্রতুঃ, চক্রুঃ। মধ্যম—চকর্থ, চক্রথুঃ, চক্র। উত্তম—চকার চকর, চকৃব, চকৃম।

আত্মনেপদী।

প্রথম—চক্রে, চক্রাতে, চক্রিরে। মধ্যম—চকৃষে, চক্রাথে, চকৃঢে। উত্তম—চক্রে, চকৃবহে, চকৃমহে।

লৃট্—ভবিষ্যৎ কাল।

পরস্মৈপদ।

প্রথম—করিষ্যতি, করিষ্যতঃ, করিষ্যন্তি। মধ্যম—করিষ্যসি, করিষ্যথঃ, করিষ্যথ। উত্তম—করিষ্যামি, কষিষ্যাবঃ, করিষ্যামঃ।

আত্মনেপদ।

প্রথম—করিষ্যতে, করিষ্যেতে, করিষ্যন্তে। মধ্যম—করিষ্যসে, করিষ্যেথে করিষ্যধ্বে। উত্তম—করিষ্যে, করিষ্যাবহে, করিষ্যামহে।

লোট্—অনুজ্ঞা।

পরস্মৈপদ।

প্রথম—করোতু, কুরুতাম্, কুর্ব্বন্তু। মধ্যম—কুরু, কুরুতম্, কুরুত, উত্তম—করবাণি, করবাব, করবাম।

আত্মনেপদ।

প্রথম—কুরুতাম্, কুর্ব্বাতাম্, কুর্ব্বতাম্। মধ্যম—কুরুষ, কুর্ব্বাথাম্, কুরুধ্বম্। উত্তম—করবৈ, করবাবহৈ, করবামহৈ।

বিধিলিঙ্—বিধি।

পরস্মৈপদ।

প্রথম—কুর্য্যাৎ, কুর্য্যাতাম্, কুর্য্যুঃ। মধ্যম—কুর্য্যাঃ, কুর্য্যাতম্, কুর্য্যাত। উত্তম—কুর্য্যাম্, কুর্য্যাব, কুর্য্যাম।

আত্মনেপদ।

প্রথম—কুর্ব্বীত, কুর্ব্বীয়াতাম্, কুর্ব্বীরন্। মধমা—কুর্ব্বীথাঃ, কুর্ব্বীয়াথাম্, কুর্ব্বীধ্বম্। উত্তম—কুর্ব্বীয়, কুর্ব্বীবহি, কুর্ব্বীমহি।

---

ক্র্যাদিগণীয়।

পরস্মৈপদী।

জ্ঞা ধাতু—জানা ( সকর্ম্মক )।

লট্—বর্ত্তমান কাল।

প্রথম—জানাতি, জানীতঃ, জানন্তি। মধ্যম—জানাসি, জানীথঃ জানীথ। উত্তম—জানামি, জানীবঃ, জানীমঃ।

লঙ্—অতীত কাল।

প্রথম—অজানাৎ, অজানীতাম্, অজানন্। মধ্যম—অজানাঃ, অজানীতম্, অজানীত। উত্তম—অজানাম্, অজানীব, অজানীম।

লিট্—অতীত কাল।

প্রথম—জজ্ঞৌ, জজ্ঞতুঃ, জজ্ঞুঃ। মধ্যম—জজ্ঞিথ জজ্ঞাথ, জজ্ঞথুঃ, জজ্ঞ। উত্তম—জজ্ঞৌ, জজ্ঞিব, জজ্ঞিম।

লৃট্—ভবিষ্যৎকাল।

প্রথম—জ্ঞাস্যতি, জ্ঞাস্যতঃ, জ্ঞাস্যন্তি। মধ্যম—জ্ঞাস্যসি, জ্ঞাস্যথঃ, জ্ঞাস্যথ। উত্তম—জ্ঞাস্যামি, জ্ঞাস্যাবঃ, জ্ঞাস্যামঃ।

লোট্—অনুজ্ঞা।

প্রথম—জানাতু, জানীতাম্, জানন্তু। মধ্যম—জানীহি, জানীতম্, জানীত। উত্তম—জানানি, জানাব, জানাম।

বিধিলিঙ্—বিধি।

প্রথম—জানীয়াৎ, জানীয়াতাম্, জানীয়ুঃ। মধ্যম—জানীয়াঃ, জানীয়াতম্, জানীয়াত। উত্তম—জানীয়াম্, জানীয়াব, জানীয়াম।

উভয়পদী।

গ্রহ্ ধাতু—গ্রহণ করা ( সকর্ম্মক )।

লট্—বর্ত্তমান কাল।

পরস্মৈপদ।

প্রথম—গৃহ্লাতি, গৃহ্লীতঃ, গৃহ্লন্তি। মধ্যম—গৃহ্লাসি, গৃহ্লীথঃ, গৃহ্লীথ। উত্তম—গৃহ্লামি, গৃহ্লীবঃ, গৃহ্লীমঃ।

আত্মনেপদ।

প্রথম—গৃহ্লীতে, গৃহ্লাতে, গৃহ্লতে। মধ্যম—গৃহ্লীষে, গৃহ্লাথে, গৃহ্লীধ্বে। উত্তম—গৃহ্লে, গৃহ্লীবহে, গৃহ্লীমহে।

লঙ্—অতীত কাল।

পরস্মৈপদ।

প্রথম—অগৃহ্লাৎ, অগৃহ্লীতাম্, অগৃহ্লন্। মধ্যম—অগৃহ্লাঃ অগৃহ্লীতম্, অগৃহ্লীত। উত্তম—অগৃহ্লাম্, অগৃহ্লীব, অগৃহ্লীম।

আত্মনেপদ।

প্রথম—অগৃহ্লীত, অগৃহ্লাতাম্, অগৃহ্লত। মধ্যম—অগৃহ্লীথাঃ অগৃহ্লাথাম্, অগৃহ্লীধ্বম্। উত্তম—অগৃহ্লি, অগৃহ্লীবহি, অগৃহ্লীমহি।

লিট্—অতীত কাল।

পরস্মৈপদ।

প্রথম—জগ্রাহ; জগৃহতুঃ, জগৃহুঃ। মধ্যম—জগ্রহিথ, জগৃহথুঃ, জগৃহ। উত্তম—জগ্রাহ জগ্রহ, জগৃহিব, জগৃহিম।

আত্মনেপদ।

প্রথম—জগৃহে, জগৃহাতে, জগৃহিরে। মধ্যম—জগৃহিষে, জগৃহাথে, জগৃহিঢ়্বে (–ধ্বে)। উত্তম—জগৃহে, জগৃহিবহে, জগৃহিমহে।

লৃট্—ভবিষ্যৎ কাল।

পরস্মৈপদ।

প্রথম—গ্রহীষ্যতি, গ্রহীষ্যতঃ, গ্রহীষ্যন্তি। মধ্যম—গ্রহীষ্যসি গ্রহীষ্যথঃ, গ্রহীষ্যথ। উত্তম—গ্রহীষ্যামি, গ্রহীষ্যাবঃ, গ্রহীষ্যামঃ।

আত্মনেপদ।

প্রথম—গ্রহীষ্যতে, গ্রহীষ্যেতে, গ্রহীষ্যন্তে। মধ্যম—গ্রহীষ্যসে. গ্রহীষ্যেথে গ্রহীষ্যধ্বে। উত্তম—গ্রহীষ্যে, গ্রহীষ্যাবহে, গ্রহীষ্যামহে।

লোট্—অনুজ্ঞা।

পরস্মৈপদ।

প্রথম—গৃহ্নাতু, গৃহ্নীতাম্, গৃহ্নন্তু। মধ্যম—গৃহাণ, গৃহ্নীতম্, গৃহ্নীত। উত্তম—গৃহ্নানি, গৃহ্নাব, গৃহ্নাম।

আত্মনেপদ।

প্রথম—গৃহ্নীতাম্, গৃহ্নাতাম্, গৃহ্নতাম্। মধ্যম—গৃহ্নীষ, গৃহ্নাথাম্, গৃহ্নীধ্বম। মধ্যম—গৃহ্নৈ, গৃহ্নাবহৈ, গৃহ্নামহৈ।

বিধিলিঙ্—বিধি।

পরস্মৈপদ।

প্রথম—গৃহ্লীয়াৎ, গৃহ্লীয়াতাম্, গৃহ্লীয়ুঃ। মধ্যম—গৃহ্লীয়াঃ গৃহ্লীয়াতম্, গৃহ্লীয়াত। গৃহ্লীয়াম্, গৃহ্লীয়াব, গৃহ্লীয়াম।

আত্মনেপদ।

প্রথম—গৃহ্লীত, গৃহ্লীয়াতাম্, গৃহ্লীরন্। মধ্যম—গৃহ্লীথাঃ, গৃহ্লীয়াথাম্, গৃহ্লীধ্বম্। উত্তম—গৃহ্লীয়, গৃহ্লীবহি, গৃহ্লীমহি।

---

চুরাদিগণীয়।

পরস্মৈপদী।

ভক্ষ্ ধাতু—খাওয়া ( সকর্ম্মক )।

লট্—বর্ত্তমান কাল।

প্রথম—ভক্ষয়তি, ভক্ষয়তঃ, ভক্ষয়ন্তি। মধ্যম—ভক্ষয়সি, ভক্ষয়থঃ, ভক্ষয়থ। উত্তম—ভক্ষয়ামি, ভক্ষয়াবঃ, ভক্ষয়ামঃ।

লঙ্—অতীত কাল।

প্রথম—অভক্ষয়ৎ, অভক্ষয়তাম্, অভক্ষয়ন্। মধ্যম—অভক্ষয়ঃ, অভক্ষয়তম্, অভক্ষয়ত। উত্তম—অভক্ষয়ম্, অভক্ষয়াব, অভক্ষয়াম।

লিট্—অতীত কাল।

প্রথম—ভক্ষয়ামাস, ভক্ষয়ামাসতুঃ, ভক্ষয়ামাসুঃ। মধ্যম—ভক্ষয়ামাসিথ, ভক্ষয়ামাসথুঃ, ভক্ষয়ামাস। উত্তম—ভক্ষয়ামাস, ভক্ষয়ামাসিব, ভক্ষয়ামাসিম।

লৃট্—ভবিষ্যৎ কাল।

প্রথম—ভক্ষয়িষ্যতি, ভক্ষয়িষ্যতঃ, ভক্ষয়িষ্যন্তি। মধ্যম—ভক্ষয়িষ্যসি, ভক্ষয়িষ্যথঃ, ভক্ষয়িষ্যথ। উত্তম—ভক্ষয়িষ্যামি, ভক্ষয়িষ্যাবঃ, ভক্ষয়িষ্যামঃ।

লোট্—অনুজ্ঞা।

প্রথম—ভক্ষয়তু, ভক্ষয়তাম্, ভক্ষয়ন্তু। মধ্যম—ভক্ষয়, ভক্ষয়তম্, ভক্ষয়ত। উত্তম—ভক্ষয়াণি, ভক্ষয়াব, ভক্ষয়াম।

বিধিলিঙ্—বিধি।

প্রথম—ভক্ষয়েৎ, ভক্ষয়েতাম্, ভক্ষয়েয়ুঃ। মধ্যম—ভক্ষয়েঃ, ভক্ষয়েতম্, ভক্ষয়েত। উত্তম—ভক্ষয়েয়ম্, ভক্ষয়েব, ভক্ষয়েম।

## প্রশ্ন।

১। অহং কিং করোমি? মা কুরু গর্ব্বম্। ত্বং মাং ন জানাসি। অচিরাৎ ত্বং জ্ঞাস্যসি। স পুরা এতৎ জজ্ঞৌ। মাং রাজ্ঞঃ অনুচরং জানীহি। এতৎ ফলং গৃহাণ। স রাজ্ঞঃ ধনম্ অগৃহ্নাৎ। অহম্ ইদং ভক্ষয়িষ্যামি। ত্বম্ অন্নং ভক্ষয়েঃ। শিশবঃ মোদকানি ভক্ষয়ন্তি।—ইহাদের বাঙ্গালায় অনুবাদ কর।

২। তোমরা কি করিতেছ? তাহারা ইহা করিয়াছিল। আমরা তাহা করিব। তোমরা ইহা কর। বালকদ্বয় উহা করুক। রাজা ইহা জানিয়াছেন। তোমরা সকলে জান। আমি জানিব। দুঃশাসন দ্রৌপদীর কেশ ধরিয়াছিল। আমি ঐ ফলটী গ্রহণ করিব। তুমি এই বস্ত্রখানি গ্রহণ কর। হরি তোমার পুস্তক খানি গ্রহণ করুক। যদু ফলটী ভক্ষণ করিয়াছে। তুমি এই মোদকটী ভক্ষণ কর। আমি এই মিষ্ট ফলটী ভক্ষণ করিব।—ইহাদের সংস্কৃতে অনুবাদ কর।

৩। ভক্ষয়তঃ ভক্ষয়াম, ভক্ষয়ামাসিম, ভক্ষয়থ, গৃহ্নন্তু, গৃহ্নানি, গ্রহীষ্যামঃ, জগৃহতুঃ; জ্ঞাস্যামঃ, জানীত, জানীয়াম, কুরু, করিষ্যামঃ,—ইহাদের কর্ত্তা নির্দ্দেশ করিয়া এক একটী বাক্য রচনা কর।

---

# কারক।

১। ক্রিয়ার সহিত যাহার অন্বয় থাকে, তাহাকে কারক কহে; যথা—বালকঃ হস্তেন পুস্তকং গৃহ্লাতি; বালকটি হস্তদ্বারা পুস্তকখানি গ্রহণ করিতেছে। এখানে, বালকঃ, হস্তেন, পুস্তকম্, এই তিনটির প্রত্যেকেই গ্রহণ করা ক্রিয়ার সহিত অন্বিত অর্থাৎ সম্বন্ধ। কিন্তু, "সখে! রামস্য পিতা গচ্ছতি। এখানে, সখে এই পদের কাহারও সহিত সম্বন্ধ নাই; এবং রামস্য এই পদের, পিতা এই পদের সহিত সম্বন্ধ, কিন্তু গচ্ছতি এই ক্রিয়ার সহিত কোনও সম্বন্ধ নাই, এজন্য সম্বোধন ও সম্বন্ধ বাচক এই দুই পদের একটিও কারক হইল না।

২। কারক ছয় প্রকার; যথা—কর্ত্তা, কর্ম্ম, করণ, সম্প্রদান, অপাদান ও অধিকরণ।

## কর্ত্তা।

৩। ধাতুবাচ্য, ক্রিয়া বা ব্যাপারের স্বতন্ত্র অর্থাৎ প্রধান আশ্রয়কে কর্ত্তা বলে; যথা—দেবদত্তো গচ্ছতি; দেবদত্ত যাইতেছে; এখানে গম্ ধাতুর বাচ্য অর্থাৎ অর্থ যাওয়া বা পাদচালনাদিরূপ ক্রিয়া, সেই ক্রিয়ার স্বতন্ত্র অর্থাৎ প্রধান আশ্রয় "দেবদত্তঃ", সুতরাং দেবদত্তঃ কর্ত্তা। এইরূপ বালকো রোদিতি, বালকটি রোদন করিতেছে; মৃগো ধাবতি, মৃগ দৌড়িতেছে; মৃগৌ ধাবতঃ, দুটি মৃগ দৌড়িতেছে; মৃগাঃ ধাবন্তি, অনেক মৃগ দৌড়িতেছে। পাঃ ১।৪।৫৪

### উদাহরণ।

যুবা হাসিতেছে—হসতি যুবা—The youth is laughing. শিশু রোদন করিতেছে—রোদিতি শিশুঃ—The child is crying. মেঘ

ডাকিতেছে—স্তনয়তি মেঘঃ—The cloud is roaring. অশ্ব বেগে যাইতেছে—জবতি অশ্বঃ—The horse is running fast. শিশু হৃষ্ট হইতেছে—হৃষ্যতি শিশুঃ—The child is becoming glad. ভ্রমরগণ গুণ গুণ রব করিতেছে—গুঞ্জন্তি ভৃঙ্গাঃ—The bees are humming. পক্ষিগণ শব্দ করিতেছে—কূজন্তি বিহঙ্গমাঃ—The birds are chirping. শিশুগণ খেলা করিতেছে—ক্রীড়ন্তি শিশবঃ—The children are playing. পদ্ম দীপ্তি পাইতেছে—ভাতি পদ্মং The lotus is looking gay. দাতা দরিদ্র হইতেছে—দরিদ্রাতি দাতা—The charitable man is becoming poor. ভীরু ভয় পাইতেছে—বিভেতি ভীরুঃ—The timid man is getting afraid.

## প্রশ্ন।

১। নিম্নলিখিত বাক্যগুলি ইংরাজী বা বাঙ্গালা ভাষায় অনুবাদ কর এবং প্রত্যেক পদের বিশদরূপে পরিচয় দাও।

বিশালস্তরুঃ পততি। বলবান্ সিংহঃ পশ্যতি। শ্রীমন্তৌ মৃগৌ ধাবতঃ। সুন্দরাঃ শিশবঃ ক্রীড়ন্তি। শুভ্রাঃ ধেনবঃ গচ্ছন্তি। মহান্তঃ গজাঃ তিষ্ঠন্তি। অসৌ সুশীলঃ বালকঃ হসতি। যে কোমলে পত্রে পততঃ। যষ্টিঃ বৃদ্ধাঃ গচ্ছন্তি। যানি লোহিতানি কুসুমানি পতন্তি।

২। নিম্নলিখিত বাক্যগুলির সংস্কৃতে অনুবাদ কর।

ফলটি পতিত হইতেছে। আমরা সকলে শুনিতেছি। বীরপুরুষ যুদ্ধ করিতেছে। রোগী মূর্চ্ছিত হইতেছে। বিলাসী ঈষৎ হাস্য করিতেছে। বিদ্যুৎ দীপ্তি পাইতেছে। রোগী জাগিতেছে। শিশু ভীত হইতেছে। ঐ বিদ্বান্ বালকটী আসিতেছে।

---

## কর্ম্ম।

৪। কর্ত্তা নিজের ক্রিয়া দ্বারা যাহাকে ক্রিয়াফলের আশ্রয় করিতে চাহেন, তাহাকে কর্ম্মকারক বলে; যথা—ঘটং করোতি, ঘট করিতেছে; চন্দ্রং পশ্যতি, চন্দ্র দেখিতেছে; অন্নং ভুঙ্‌ক্তে, অন্ন খাইতেছে; দুগ্ধং পিবতি, দুগ্ধ পান করিতেছে; ধনং দদাতি, ধন দান করিতেছে। ১।৪।৪৯

৫। দুহ, যাচ্ এবং নী প্রভৃতি কতকগুলি ধাতুর যোগে বিবক্ষানুসারে অপাদানাদি কারকও কর্ম্ম হইতে পারে, এইরূপ কর্ম্মকে অকথিত, অপ্রধান, বা গৌণকর্ম্ম কহে; যথা—গোঃ দোগ্ধি পয়ঃ, এখানে গোঃ এই অপাদানে বিবক্ষানুসারে কর্ম্মত্ব হইয়া, "গাং দোগ্ধি পয়ঃ" এইরূপ প্রয়োগ হইতে পারে। এখানে গাং গৌণ কর্ম্ম। ১।৪।৫১

৬। অকর্ম্মক ধাতুর যোগে দেশ, কাল, ভাব এবং গন্তব্য পথ কর্ম্ম সংজ্ঞক হয়; যথা—কুরূন্ স্বপিতি। আসমাস্তে। গোদোহং আস্তে। ক্রোশোমাস্তে। ১।৪।৫১ বার্ত্তিক।

৭। অণিজন্ত গতি, বুদ্ধি, প্রত্যবসানার্থ ধাতু, শব্দ কর্ম্ম এবং অকর্ম্মক ধাতুর কর্ত্তা ণিজন্ত হইলে কর্ম্মসংজ্ঞক হয়; যথা—

"শত্রূনগময়ৎ স্বর্গং বেদার্থং স্বানবেদয়ৎ।
আশয়চ্চামৃতং দেবান্ বেদমধ্যাপয়দ্ বিধিম্।
আসয়ৎ সলিলে পৃথ্বীং যঃ স মে শ্রীহরির্গতিঃ॥ ১।৪।৫২

৮। নী এবং বহ ধাতুর কর্ত্তা ণিজন্ত হইলে কর্ম্ম হয় না; যথা—নায়য়তি বাহয়তি বা ভারং ভৃত্যেন। কিন্তু নিজন্তা কর্ত্তা হইলে অণিজন্তের কর্ত্তার কর্ম্মত্ব হয়; যথা—বাহয়তি রথং বহান্ সূতঃ। বার্ত্তিক।

৯। অহিংসার্থক ভক্ষ ধাতুর কর্ত্তা ণিজন্ত হইলে কর্ম্ম হয় না; যথা—ভক্ষয়ত্যন্নং বটুনা। বার্ত্তিক।

১০। জন্ প্রভৃতি ধাতুর কর্ত্তা ণিজন্তের কর্ম্ম হয় ;—যথা—জনয়তি ভাবয়তি বা ধর্ম্মং পুত্রং দেবদত্তঃ। বার্ত্তিক।

১১। দৃশ্ ধাতুর কর্ত্তা ণিজন্তের কর্ম্ম হয় ; যথা—দর্শয়তি হরিং ভক্তান্।

১২। শব্দায়তি ধাতুর কর্ত্তা ণিজন্তের কর্ম্ম হয় না ; যথা—শব্দায়য়তি দেবদত্তেন।

১৩। হৃ এবং কৃ ধাতুর কর্ত্তা বিকল্পে ণিজন্তের কর্ম্ম হয় ; যথা—হারয়তি কারয়তি বা ভৃত্যং ভৃত্যেন বা কটং। ১।৪।৫৩

১৪। অভি পূর্ব্বক বাদ এবং দৃশ্ ধাতুর কর্ত্তা আত্মনেপদী ণিজন্তের বিকল্পে কর্ম্ম হয় ; যথা—অভিবাদয়তে দর্শয়তে বা দেবং ভক্তং ভক্তেন বা। বার্ত্তিক।

১৫। অধি পূর্ব্বক শী, স্থা এবং আস্ ধাতুর আধার কর্ম্মসংজ্ঞক হয় ; যথা—অধিশেতে, অধিতিষ্ঠতি, অধ্যাস্তে বা বৈকুণ্ঠং হরিঃ। ১।৪।৪৬

১৬। অভি এবং নি পূর্ব্বক বিশ্ ধাতুর আধার কর্ম্ম সংজ্ঞক হয় ; যথা—অভিনিবিশতে সন্মার্গং। ১।৪।৪৭

১৭। উপ, অনু, অধি অথবা আঙ্ পূর্ব্বক বস্ ধাতুর আধার কর্ম্ম-সংজ্ঞক হয় ; যথা—উপবসতি, অনুবসতি, অধিবসতি, আবসতি বা বৈকুণ্ঠং হরিঃ। কিন্তু ধাতুর অর্থ অভুক্তি হইলে আধার কর্ম্মসংজ্ঞক হয় না ; যথা—বনে উপবসতি। ১।৪।৪৮

## উদাহরণ।

রাম গ্রামে যাইতেছে—গ্রামং গচ্ছতি রামঃ—Ram is going to the village. ব্রাহ্মণ শাস্ত্র পাঠ করিতেছে—শাস্ত্রং পঠতি ব্রাহ্মণঃ—The Brahman is reading the Sastras. সে পিতাকে তুষ্ট

করিতেছে—পিতরং প্রীণাতি সঃ—He is satisfying his father. সে পুত্রকে ডাকিতেছে—সঃ পুত্রমাহ্বয়তি—He is calling his son. প্রভু ভৃত্যকে আদেশ করিতেছেন—ভৃত্যমাদিসতি প্রভুঃ—Master is ordering his servant. রাম বস্ত্র পরিধান করিতেছে—বস্ত্রং পরিদধাতি রামঃ—Ram is wearing his cloth. সে ফুল তুলিতেছে—সঃ পুষ্পং চিনোতি—He is plucking flower. সে সত্য বলিতেছে—সত্যং বদতি সঃ—He is telling the truth. মাতা বস্ত্র ক্রয় করিতেছে—মাতা বস্ত্রং ক্রীণাতি—The mother is buying a piece of cloth. সে গুণ সকল ঘোষণা করিতেছে—সঃ গুণান্ ঘোষয়তি—He is proclaiming his merits. পশুপালক গ্রামে পশু লইয়া যাইতেছে—নয়তি গ্রামং পশুং পশুপালকঃ—The shephard takes the beast to the village. গোপ বৎসগণকে গোষ্ঠে লইয়া গিয়াছে—বৎসান্ গোষ্ঠম্ অনয় গোপঃ—The milkman has taken the calves to the pasture.

প্রশ্ন।

১। নিম্নলিখিত বাক্যগুলি সংস্কৃতে অনুবাদ কর এবং প্রত্যেক পদের বিশেষ পরিচয় দাও।

কৃষকঃ ভূমিং কর্ষতি। সুশীলঃ বালকঃ প্রশ্নং পৃচ্ছতি। রামঃ কাব্যং চর্চ্চয়তি। স শিশূন্ তর্জ্জয়তি। যুবা নদীম্ তরতি। হস্তী শাখাং ভনক্তি। রাজা পৃথ্বীং ভুনক্তি। ঈশ্বরং জনঃ পূজয়তি। সঃ সাধূন্ দ্বেষ্টি। ভারং বহতি কিঙ্করঃ। তৃষ্ণার্ত্তঃ স্বচ্ছং জলং পিবতি। দেবাঃ সমুদ্রং সুধাং মমন্থুঃ। বৃক্ষাৎ পুষ্পাণি চিনোতি দ্বিজঃ।

২। নিম্নলিখিত বাক্যগুলি সংস্কৃতে অনুবাদ কর।

শিশু অন্ন ভোজন করিতেছে। ব্রাহ্মণ বেদ অধ্যয়ন করিতেছেন। মাতা ক্রোধ ত্যাগ করিতেছেন। শিশু দুগ্ধ পান করিয়াছে। যুবতীগণ বস্ত্র ক্রয় করিতেছে। দরিদ্র ধনীর নিকট ধন যাচ্ঞা করিতেছে। ধনী দরিদ্রকে ধন দান করিতেছে। নন্দনন্দন পুতনার বল আকর্ষণ করিয়াছেন। আমি হরির নিকট মুক্তি প্রার্থনা করিতেছি।

---

## করণ।

১৮। ক্রিয়া নিষ্পত্তি বিষয়ে প্রকৃষ্ট উপকারক (সাহায্যকারী) কারককে করণ বলে; করণ কারক কর্ত্তার অধীন হইলেও, ক্রিয়া নিষ্পত্তি বিষয়ে সহায়তা করিবার জন্য তাহার নিজের ব্যাপার থাকে, সেই ব্যাপার ধাতুবাচ্য হইতে ভিন্ন; যথা—দেবদত্তো দাত্রেণ ধান্যং লুনাতি; এখানে লু ধাতুবাচ্য কর্ত্তনরূপ ব্যাপারের প্রধান আশ্রয় দেবদত্তঃ, এজন্য দেবদত্তঃ কর্ত্তা, কর্ত্তার ক্রিয়া নিষ্পত্তি বিষয়ে প্রকৃষ্ট উপকারক দাত্র, দাত্রকে কর্ত্তা ব্যবহার করিতেছেন বলিয়া দাত্র কর্ত্তার অধীন; ক্রিয়া নিষ্পত্তির সহায়তা করিবার সময় দাত্রেতে স্পন্দন রূপ এক স্বতন্ত্র ব্যাপার বা ক্রিয়া উৎপন্ন হয়, ঐ ব্যাপার দ্বারা দাত্র কর্ত্তার ক্রিয়া নিষ্পত্তির সহায়তা করে, এবং এই ব্যাপার ধাতুবাচ্য কর্ত্তনরূপ ব্যাপার হইতে স্বতন্ত্র। ফলতঃ, ব্যাপারবান্ হইয়া যে কর্ত্তার ক্রিয়া নিষ্পত্তি বিষয়ে প্রকৃষ্ট উপকারক বলিয়া বিবক্ষিত হয় সেই করণ। ব্যাপারবান্ হইয়াও ক্রিয়া নিষ্পত্তির কারণ না হইলে অথবা ক্রিয়া নিষ্পত্তির কারণ হইয়াও ব্যাপারবান না হইলে তাহাকে করণ বলা যায় না; যথা—পুণ্যেন দৃষ্টো হরিঃ; এখানে পুণ্য, হরিদর্শন ক্রিয়ার কারণ বলিয়া বিবক্ষিত হইলেও ইহাতে কোনও ব্যাপার নাই, এজন্য ইহাকে করণ না বলিয়া হেতু

বলিতে হইবে। আবার, দণ্ডেন ঘটঃ, এস্থলে ঘটরূপ ফলের দণ্ড কারণ বলিয়া বিবক্ষিত হইয়াছে। দণ্ডে ব্যাপার থাকা সত্ত্বেও ক্রিয়ার কারণ নয় বলিয়া উহাকে করণ বলা যায় না। এখানে দণ্ডকেও হেতু বলিতে হইবে। সিঃ কৌ।

১৯। দিব্‌ধাতুর কর্ম্ম বিকল্পে করণ সংজ্ঞক হয়; যথা—অক্ষৈ অক্ষৈর্বাদীব্যতি। ১।৪।৪৩

উদাহরণ।

সে পায়ে চলিতেছে—পাদেন গচ্ছতি সঃ—He is walking with his legs. সে দীর্ঘ চক্ষুদ্বারা দেখিতেছে—সঃ আয়তেন চক্ষুষা পশ্যতি—He is seeing with large eyes. হরি বস্ত্র দ্বারা আচ্ছাদন করিতেছে—হরিঃ বস্ত্রেন আচ্ছাদয়তি—Hari is covering with a piece of cloth. সে ঘোড়ায় যাইতেছে—সঃ অশ্বেন গচ্ছতি—He is going on horse-back. ভৃত্য চামরে বাতাস করিতেছে—ভৃত্যঃ চামরেণ বীজয়তি—The servant is fanning with a *chamar.* বালকটী কাণে শুনিতেছে—বালকঃ কর্ণেন শৃণোতি—The boy is hearing with the ear. সে বাণে বিঁধিতেছে—সঃ শরেণ বিধ্যতি—He is piercing with an arrow. সে নাকে শুঁকিতেছে—সঃ নাসিকয়া জিঘ্রতি—He is smelling with the nose.

প্রশ্ন।

১। নিম্নলিখিত বাক্যগুলি ইংরাজী বা বাঙ্গালা ভাষায় অনুবাদ কর এবং প্রত্যেক পদের বিশেষ পরিচয় দাও।

শ্বানঃ দন্তেন মাংসানি চর্ব্বয়ন্তি। বিপন্নঃ যত্নেন দেবম্ আরাধয়তি। ভক্তো দেবান্ বন্দতে ভক্ত্যা। ব্রজবালকাঃ নাবা যমুনাং তরন্তি।

যুবা ছত্রেণ আতপং নিবারয়তি। বুধাঃ সুখেন জীবন্তি। অগ্নিনা গৃহং দহতি। রামঃ কপিভির্জয়তি রাবণম্।

২। নিম্নলিখিত বাক্যগুলি সংস্কৃতে অনুবাদ কর।

সৈন্যগণ ঘোড়ায় যাইতেছে। ব্যাধ একশরে পাখীটীকে বিদ্ধ করিয়াছে। শিশুটী সূত্রদ্বারা হস্ত বেষ্টন করিতেছে। বধুটী বস্ত্রদ্বারা মুখ ঢাকিতেছে। মাতা জলদ্বারা অগ্নি নির্ব্বাণ করিতেছেন। শিশু জিহ্বাদ্বারা মধু চাটিতেছে। শিক্ষক দণ্ডদ্বারা ছাত্রকে তাড়না করিতেছেন। যুবা ছত্রদ্বারা রৌদ্র নিবারণ করিতেছে।

---

## সম্প্রদান।

২০। যাহাকে কোন বস্তু দান করা যায়, তাহাকে সম্প্রদান কারক বলে (১) যথা—দরিদ্রায় ধনং দীয়তাম্, দরিদ্রকে ধন দাও; দীনেভ্য অন্নং দেহি, দীনদিগকে অন্ন দাও; মহ্যং পুস্তকং দেহি, আমাকে পুস্তক দাও ইত্যাদি।

---

(১) দান ক্রিয়ার কর্ত্তা ঐ ক্রিয়ার কর্ম্মের সহিত যাহার সম্বন্ধ সৃষ্টি করেন বা করিতে ইচ্ছা করেন সেই কারককে সম্প্রদানকারক বলে; যথা—বিপ্রায় ধনং দদাতি. দিৎসতি বা। এস্থলে দদাতি বা দিৎসতি ক্রিয়ার কর্ত্তা ঐ ক্রিয়ার ধনরূপ কর্ম্মের সহিত বিপ্রের সম্বন্ধ সংস্থাপন করিতেছেন বা করিতে ইচ্ছা করিতেছেন, এজন্য বিপ্র সম্প্রদান। ফলতঃ, দান ক্রিয়ার কর্ম্ম দ্বারা যাহার উপকার হউক বলিয়া কর্ত্তার অভিপ্রায় থাকে, সেই সম্প্রদান। বার্ত্তিককার বলেন, যাহাকে লক্ষ্য করিয়া অর্থাৎ যাহার উপকারের অভিপ্রায়ে কর্ত্তা কোনও ক্রিয়া করেন, তাহাকেও সম্প্রদান বলিতে পারা যায়; যথা—পত্যে শেতে। এখানে শেতে ক্রিয়ার কর্ত্তা স্ত্রী, পতিকে লক্ষ্য করিয়া অর্থাৎ তাঁহার উপকারার্থে কর্ত্তার এই শয়ন ক্রিয়া; সুতরাং পতি এখানে সম্প্রদান বলিয়া গণ্য হইল।

২১। রুচ্যর্থক ধাতুর প্রয়োগে যাহার রুচি হইবে, তাহা সম্প্রদান হয়; যথা—মোদকঃ শিশবে রোচতে। ১।৪।৩৩

২২। স্পৃহি ধাতুর যোগে ঈপ্সিত বিষয় ও ধারি ধাতুর প্রয়োগে উত্তমর্ণ সম্প্রদান হয়; যথা—ধনায় স্পৃহয়ন্তি সর্ব্বে। ত্বং মহ্যং শতং ধারয়সি। ১।৪ ৩৫-৩৬

২৩। ক্রোধার্থক, দ্রোহার্থক, ঈর্ষার্থক ও অসূয়ার্থক ধাতুর প্রয়োগে যাহার প্রতি ক্রোধ জন্মে, তাহা সম্প্রদান হয়; যথা—হরয়ে ক্রুধ্যতি, দ্রুহ্যতি, ঈর্ষ্যতি, অসূয়তি (১) ১।৪।৩৭

২৪। শ্লাঘ, হ্নু, স্থা, শপ্ ধাতু যোগে যাহাকে জানাইবার জন্য কর্ত্তা এই সকল ধাতুবাচ্য ক্রিয়া করেন তাহার সম্প্রদান সংজ্ঞা হয়; যথা—গোপী স্মরাৎ কৃষ্ণায় শ্লাঘতে, হ্নুতে, তিষ্ঠতে, শপতে বা। ১।৪।৩৪

২৫। রাধ এবং ঈক্ষ ধাতুর যোগে যাহার বিষয়ে শুভাশুভ পর্য্যালোচনা করা হয় তাহা সম্প্রদান সংজ্ঞা হয়; যথা—কৃষ্ণায় রাধ্যতি, ঈক্ষতে বা গর্গঃ। ১।৪।৩৯

২৬। প্রতি অথবা আঙ্ পূর্ব্বক শ্রু ধাতুর যোগে প্রবর্ত্তক সম্প্রদান হয়; যথা—বিপ্রায় গাং প্রতি শৃণোতি, আশৃণোতি বা (বিপ্রেণ মহ্যং দেহি ইতি প্রবর্ত্তিতঃ প্রতিজানীতে ইত্যর্থ)।

২৭। অনু অথবা প্রতি পূর্ব্বক গৃ ধাতুর যোগে পূর্ব্ব ব্যাপারের কর্ত্তা সম্প্রদান সংজ্ঞক হয়; যথা—হোত্রে অনুগৃণাতি, প্রতিগৃণাতি বা অধ্বর্য্যুঃ (হোতা প্রথমং সংশতি তমধ্বর্য্যুঃ প্রোৎসাহয়তি ইত্যর্থঃ। ১।৪।৪১

২৮। পরিক্রয়ণে অর্থাৎ নিয়ত কালের জন্য বেতন স্বীকরণে করণকারক বিকল্পে সম্প্রদান হয়; যথা—শতেন শতায় বা পরিক্রীতঃ। ১।৪।৪৪

(১) উপসর্গ পূর্ব্বক ক্রুধ্ ও দ্রুহ্ ধাতুর সম্প্রদান কর্ম্ম হয়; যথা—ক্রূরমভিক্রুধ্যতি; শত্রুমভিদ্রুহ্যতি। ১।৪।৩৮

উদাহরণ।

দুঃখী অন্ধকে বস্ত্রখানি দাও—দুঃখিনে অন্ধায় বস্ত্রং দেহি—Give the cloth to the poor blind. শ্রীমান্ বরটীকে কন্যা সম্প্রদান কর—শ্রীমতে বরায় কন্যাং দেহি—Give away the bride to the groom. সুশীল শিশুকে পুস্তকখানি দাও—সুশীলায় শিশবে পুস্তকং দেহি—Give the book to the well behaved boy. সাধু দরিদ্রদিগকে অন্ন দান করিতেছেন—দীনায়ান্নং দদাতি সাধুঃ—A pious man is distributing rice to the poor. তিনি রোগীকে ঔষধ দান করিতেছেন—সঃ রুগ্নায় ঔষধং দদাতি—He is administering medicine to the sick. রাজা দরিদ্রকে ধন দান করিতেছেন—রাজা অধনায় ধনং দদাতি—The king is giving riches to the poor.

প্রশ্ন।

১। নিম্নলিখিত বাক্যগুলি ইংরাজি বা বাঙ্গালায় অনুবাদ কর এবং প্রত্যেক পদের বিশেষ পরিচয় দাও।

অস্মৈ জ্ঞানিনে ব্রহ্মচারিণে ফলং দেহি। বিদুষে ঋষি পুত্রায় পুস্তকং দেহি। সঃ দুঃখিনে বস্ত্রং দদাতি। প্রভু ভৃত্যায় বেতনং দদাতি। অস্মৈ কোপন স্বভাবায় দুর্ব্বাসসে গ্রন্থং দেহি।

২। নিম্নলিখিত বাক্যগুলি সংস্কৃতে অনুবাদ কর।

ঐ গুণবতী রমণীকে এই অলঙ্কারখানি দাও। দশজন পথিককে দশখানি শীতবস্ত্র দাও। সেই প্রখরতেজা মুনিবালককে এই সুন্দর মালাগাছটী দাও। ঐ অনাথা বৃদ্ধাকে একটী মুদ্রা দাও। এই দুঃখী বালকটীকে ঐ ফলটী দাও। ঐ সুন্দর শিশুটীকে এই প্রস্ফুটিত পুষ্পগুলি দাও।

## অপাদান।

২৯। যাহা হইতে অপায় বা বিশ্লেষ হয়, তাহাকে অপাদান কারক বলে; যথা—বৃক্ষাৎ পত্রং পততি, বৃক্ষ হইতে পত্র পতিত হইতেছে; সরোবরাৎ জলং গৃহ্লাতি, সরোবর হইতে জল গ্রহণ করিতেছে। ১।৪।২৪

৩০। জুগুপ্সা, বিরাম ও প্রমাদার্থ ধাতুর যোগে যাহা হইতে জুগুপ্সা, বিরাম ও প্রমাদ হয়, তাহার অপাদান সংজ্ঞা হয়; যথা—পাপাৎ জুগুপ্সতে, বিরমতি বা, ধর্ম্মাৎ প্রমাদ্যতি। ২।৩।২৮ বাত্তিক।

৩১। ভয় এবং ত্রাণার্থ ধাতুর যোগে ভয় হেতু অপাদান হয়; যথা—ব্যাঘ্রাৎ বিভেতি, চৌরাৎ ত্রায়তে। ১।৪।২৫

৩২। পরা পূর্ব্বক জি ধাতুর যোগে অসহ্য বিষয় অপাদান হয়; যথা—অধ্যয়নাৎ পরাজয়তে। ১।৪।২৬

৩৩। বারণার্থক ধাতুর যোগে নিবার্য্যমাণের ঈপ্সিত অপাদান হয়; যথা—যবেভ্যোঃ গাং বারয়তি। ১।৪।২৭

৩৪। অন্তর্ধানার্থ ধাতুর যোগে যে ব্যক্তি হইতে কর্ত্তা আপনাকে গোপন করিতে ইচ্ছা করে, উহা অপাদান হয়; যথা—মাতুর্নিলীয়তে কৃষ্ণঃ। ১।৪।২৮

৩৫। নিয়ম পূর্ব্বক বিদ্যা স্বীকারার্থক ধাতুর যোগে, সেই বিদ্যার বক্তা অপাদান হয়; যথা—উপাধ্যায়াৎ অধীতে। ১।৪।২৯

৩৬। জননার্থ ধাতুর যোগে জায়মানের হেতু অপাদান হয়; যথা—ব্রাহ্মণঃ প্রজাঃ প্রজায়ন্তে। ১।৪।৩০

৩৭। ভবনার্থ ধাতুর যোগে প্রভব অর্থাৎ প্রকাশের হেতু বা আধার অপাদান হয়; যথা—হিমবতো গঙ্গা প্রভবতি। ১।৪।৩১

৩৮। ল্যপ্ প্রত্যয়ান্ত পদের লোপে উক্ত পদবাচ্য ক্রিয়ার কর্ম্ম বা

আধার অপাদান বলিয়া 'পরিগণিত হয়; যথা—প্রাসাদাৎ প্রেক্ষতে; আসনাৎ প্রেক্ষতে। ১।৪।৩১ বার্ত্তিক।

### উদাহরণ।

সে বৃক্ষ হইতে পতিত হইতেছে—সঃ বৃক্ষাৎ পততি—He is falling from a tree. বালকটী ব্যাঘ্র হইতে ভয় পাইতেছে—বালকঃ ব্যাঘ্রাৎ বিভেতি—The boy is getting afraid of the tiger. সে ব্যাঘ্র হইতে রক্ষা করিতেছে—সঃ ব্যাঘ্রাৎ রক্ষতি—He is saving from the tiger. শিশু শিক্ষকের নিকট জানিতেছে—শিশুঃ শিক্ষকাৎ জানাতি—The child is learning from the teacher. রাম কাহার নিকট শুনিতেছে—রামঃ কস্মাৎ শৃণোতি—From whom is Ram hearing. বালিকা কূপ হইতে জল গ্রহণ করিতেছে—বালিকাঃ কূপাৎ জলং গৃহ্লাতি—The girl is taking water out of the well.

### প্রশ্ন।

১। উপরিউক্ত সংস্কৃত বাক্যগুলির প্রত্যেক পদের পরিচয় দাও।

২। নিম্নলিখিত বাক্যগুলি ইংরাজি বা বাঙ্গালা ভাষায় অনুবাদ কর এবং প্রত্যেকের পদ পরিচয় দাও।

শিখরাৎ পতন্তি গজাঃ। প্রাসাদাৎ পশ্যতি নৃপঃ। বালকঃ নগরাদাগচ্ছতি। যুবা অশ্বাৎ পততি। পিতা পাপাৎ পুত্রং নিবারয়তি। গোপয়তি চৌরেভ্যঃ ধনী ধনানি। ম্লায়ন্তি কুসুমানি তাপাৎ। ধনাৎ বিদ্যা গরীয়সী। তৃণাৎ যাচকো লঘীয়ান্। মোচয়তি চৌরং বন্ধনাৎ ভূমিপঃ।

৩। নিম্নলিখিত বাক্যগুলি সংস্কৃতে অনুবাদ কর।

আকাশ হইতে উল্কা পতিত হইতেছে। সে কাহার নিকট রামায়ণ

শুনিতেছে। দুগ্ধ হইতে ঘৃত হয়। পুত্র পিতার নিকট ব্যাকরণ অধ্যয়ন করিতেছে। সে আতপ হইতে রক্ষা করিতেছে। শিশু মাতার নিকট বস্ত্র গ্রহণ করিতেছে।

---

## অধিকরণ।

৩৯। কর্ত্তা বা কর্ম্ম দ্বারা (through) যাহা ক্রিয়ার আধার হয় তাহাকে অধিকরণ বলে; যথা—শয্যায়াং শেতে, শয্যায় শুইতেছে। আসনে উপবিশতি, আসনে বসিতেছে; গৃহে তিষ্ঠতি, গৃহে থাকে।

৪০। আধার তিন প্রকার; যথা—ঔপশ্লেষিক, বৈষয়িক ও অভিব্যাপক।

ঔপশ্লেষিক—বনে সিংহ অস্তি, বনে সিংহ আছে অর্থাৎ বনের একভাগে।

বৈষয়িক—মোক্ষে ইচ্ছাস্তি, মোক্ষ বিষয়ে ইচ্ছা আছে। বিদ্যায়াম্ অনুরাগো বিদ্যতে, বিদ্যাবিষয়ে অনুরাগ আছে।

অভিব্যাপক—তিলেষু তৈলম্ অস্তি, তিলের সকল অবয়ব ব্যাপিয়া তৈল আছে। সর্ব্বস্মিন্নাত্মাস্তি।

### উদাহরণ।

সে বাগানে নাই—সঃ উদ্যানে নাস্তি—He is not in the garden. মেঘ বর্ষাকালে ডাকে—মেঘঃ বর্ষাসু গর্জ্জতি—The cloud rumbles in the rainy season. রজনী প্রভাত হইলে—রজন্যাং প্রভাতায়াং—When it dawns. সে চিন্তা করিতেছে এমন সময়ে—তস্মিন্ চিন্তয়তি সতি—He was meditating when. মেঘ সকল বর্ষায়

জলবর্ষণ করে—বর্ষন্তি বর্ষাসু জলং মেঘাঃ—The clouds pour water during the rainy season. গোয়ালা স্তম্ভে গরু বাঁধিতেছে—বধ্নাতি স্তম্ভে গাং গোপঃ—The milkman is tying the cow to a post. মধুকরেরা পুষ্পে মধুলেহন করে—লিহন্তি পুষ্পেষু মধূনি মধুকরাঃ—The bees suck honey from flowers. গোয়ালারা গোষ্ঠে গরুর দুগ্ধ দোহন করে—দুহন্তি গাঃ দুগ্ধং গোষ্ঠেষু গোপাঃ—The milkmen milk their cows in the pasture ground.

## প্রশ্ন।

১। নিম্নলিখিত বাক্যগুলি ইংরাজি বা বাঙ্গালা ভাষায় অনুবাদ কর এবং প্রত্যেকের পদপরিচয় দাও।

শরদি নভোমণ্ডলং নির্ম্মলং ভবতি। পক্ষিণো রাত্রৌ বৃক্ষশাখায়াং নিবসন্তি। কবিষু কালিদাস শ্রেষ্ঠঃ। দাতারঃ সর্ব্বেষু দয়াং কুর্ব্বন্তি। ধর্ম্মেষু মতিরস্তু সাধূনাম্। বৈদ্য ঔষধে মধু প্রক্ষিপতি। যো বাল্যে বিদ্যাং নোপার্জ্জয়তি স চিরায় মূর্খো ভবতি। যো বিপদি সহায় ভবতি স এব যথার্থঃ বন্ধুঃ।

২। নিম্নলিখিত বাক্যগুলি সংস্কৃতে অনুবাদ কর।

বালিকাটী গৃহে নাই। রাত্রিতে অসংখ্য নক্ষত্র শোভা পায়। ধনীব্যক্তি অট্টালিকায় বাস করে। দুঃখীর গাত্রে বস্ত্র নাই। শীতকালে তাহাদের বড়ই কষ্ট। রাত্রিকালে সকলেই নিদ্রা যায়। ধর্ম্মে তাহার মতি নাই। তিলে তৈল আছে।

# বিভক্ত্যর্থ প্রকরণ।

## প্রথমা।

১। প্রাদিপদিকার্থে প্রথমা বিভক্তি হয়; যথা বৃক্ষঃ, নদী, অশ্বো ধাবতি, চন্দ্রো দৃশ্যতে ইত্যাদি। ২।৩।৪৬

২। সম্বোধনে প্রথমা বিভক্তি হয়; যথা—হে পিতঃ, হে ভ্রাতরৌ, হে পুত্রাঃ। ২।৩।৪৭

## দ্বিতীয়া।

৩। অনভিহিত অর্থাৎ অনুক্ত কর্ম্মকারকে দ্বিতীয়া বিভক্তি হয়; (১) যথা—ভক্তো হরিং ভজতি।

৪। উভয়তঃ, সর্ব্বতঃ, ধিক্, দ্বিরাবৃত্ত উপরি, অধি ও অধঃ শব্দের যোগে দ্বিতীয়া বিভক্তি হয়; যথা—উভয়তঃ কৃষ্ণং গোপাঃ। সর্ব্বতঃ কৃষ্ণং। ধিক্ কৃষ্ণাভক্তাং। উপর্য্যুপরি লোকং হরিঃ। অধ্যধিলোকং। অধোধো লোকং। সিঃ ১।৪।৪৮ বার্ত্তিক

৫। অভিতঃ, পরিতঃ, সময়া, নিকষা, হা এবং প্রতি এই সকল শব্দের যোগে দ্বিতীয়া বিভক্তি হয়; যথা—অভিতঃ কৃষ্ণং। পরিতঃ কৃষ্ণং। গ্রামং সময়া। নিকষা লঙ্কাং। হা কৃষ্ণাভক্তং। বুভুক্ষিতং ন প্রতিভাতি কিঞ্চিৎ। ১।৪।৪৮ বার্ত্তিক

(১) তিঙ্, কৃৎ, তদ্ধিত, সমাস ও কোন কোন স্থানে নিপাত দ্বারাও কর্ম্ম অভিহিত হইয়া থাকে, এমন স্থলে কর্ম্মকারকের পরিচয় দিবার জন্য দ্বিতীয়া বিভক্তির প্রয়োজন হয় না, সেখানে প্রাতিপদিক নিজের অর্থ মাত্র প্রকাশ করিবার জন্য প্রথমা বিভক্তি গ্রহণ করিয়া থাকে; যথা—তিঙ্—হরিঃ সেব্যতে। কৃৎ—লক্ষ্ম্যা সেবিতো হরিঃ। তদ্ধিত—শত্যোঽশ্বঃ (শতেন ক্রীতঃ অশ্ব ইত্যর্থঃ)। সমাস—প্রাপ্তানন্দঃ (প্রাপ্ত আনন্দো যং)। নিপাত—বিষবৃক্ষোঽপি সংবর্দ্ধ্য স্বয়ং ছেত্তুমসাম্প্রতম্। সিঃ ২।৩।২

৬। অন্তরা এবং অন্তরেণ শব্দের যোগে দ্বিতীয়া বিভক্তি হয়; যথা—অন্তরা ত্বাং মাং হরিঃ। অন্তরেণ হরিং ন সুখং। ২।৩।৪

৭। অত্যন্ত সংযোগ অর্থ বুঝাইলে কাল এবং অধ্ববাচক প্রাতিপদিকের উত্তর দ্বিতীয়া বিভক্তি হয়; যথা—মাসমধীতে। ক্রোশং গিরিঃ। ২।৩।৫

উদাহরণ।

এই লোকাপবাদ দুর্নিবার—অয়ং লোকাপবাদঃ দুর্নিবারঃ। রে দুরাত্মা বাসব—রে দুরাত্মন্ বাসব। যুবাটী হাসিতেছে—যুবা হসতি। তোমরা বিশ্বাস ভাজন, ইহা সকলেই বলে—যুয়ং বিশ্বাস ভূময়ঃ ইতি বদন্তি সর্ব্বে। বিষ বৃক্ষ রোপণ করিয়া স্বয়ং ছেদন করা উচিত নয়—বিষ বৃক্ষোঽপি সংবর্দ্ধ্য স্বয়ং ছেত্তুমসাম্প্রতম্। ছাত্র বেদ পাঠ করিতেছে—ছাত্রঃ বেদং পঠতি। তুমি শীঘ্র বল—ত্বং সত্বরং ব্রূহি। পাপীকে ধিক্—পাপিনং ধিক্। হে গুরো আমার প্রতি সদয় হও—গুরো মাং প্রতি সদয়ো ভব। লক্ষ্মণ রামের পর জন্মিয়াছিলেন—লক্ষ্মণঃ রামমনুজাতঃ। প্রয়াগের নিকটে গঙ্গা—প্রয়াগং নিকষা গঙ্গা। সে বন পর্য্যন্ত যাইতেছে—স বনং যাবৎ গচ্ছতি। বিদ্যা—বিনা জীবন বৃথা—বিদ্যাং বিনা বৃথা জীবনম্। শ্রম না করিলে বিদ্যা হয় না—শ্রমম্ ঋতে বিদ্যা ন ভবতি। গৃহের চারিদিকে—গৃহমভিতঃ। গোসকল গ্রাম অভিমুখে যাইতেছে—গাবঃ গ্রামম্ অভিগচ্ছন্তি। নদীর উভয়দিকে জন্তু সকল বাস করিতেছে—নদীম্ উভয়তঃ জন্তবঃ প্রতিবসন্তি। আমি চৌদ্দবৎসর বিজন বনে বাস করিব—চতুর্দ্দশ হি বর্ষাণি বৎস্যামি বিজনে বনে।

প্রশ্ন।

১। উপরি উক্ত সংস্কৃত বাক্যগুলির পদ পরিচয় দাও।

২। নিম্নলিখিত বাক্যগুলি ইংরাজী বা বাঙ্গালাভাষায় অনুবাদ কর, এবং প্রত্যেক পদের বিভক্তি নির্ণয় করিয়া কারণ দর্শাও।

শিশুঃ রোদিতি। প্রসাদ ইতি নোক্তং তে প্রণিপাতপুরঃসরম্। হে বিধাতঃ। পরোপকারঃ কর্ত্তব্যঃ প্রাণৈরপি ধনৈরপি। হে কৃষ্ণ দ্বারিকা-নাথ ক্বাসি যাদবনন্দন। বালিকা সত্যং বদতি। মন্দং মন্দমুপসর্পতি। দুর্ভ্রাতরং ধিক্। মাং প্রতি প্রসন্নোভব। জ্ঞানং বিনা সুখং ন ভবতি। সলিলং ঋতে মৎস্যো ন জীবতি। গ্রামং নিকষা নদী। স ত্বাং মাং চ অন্তরা উপবিষ্টঃ। বনং যাবদনুসরতি। স চতুরোমাসান্ ব্যাকরণমধীতে। মাসেন ব্যাকরণ মধীতম্। জটাভিঃ তাপসমপশ্যম্। অলকাপুরী কৈলাস শিখরেণ ন পৃথক্। গৃহং পরিতস্তরবঃ। রাজানং সর্ব্বতঃ রক্ষিণঃ।

৩। নিম্নলিখিত বাক্যগুলি সংস্কৃতে অনুবাদ কর।

হে ভ্রাতৃদ্বয়। অযোধ্যানগরে দশরথ নামে রাজা ছিলেন। সেই বালকগুলি বিদ্যালয়ে যাইতেছে। সাধুজন বিনিন্দিত পথে চলা উচিত নহে। শিশু দুগ্ধ পান করিতেছে। বালিকাটী মধুর হাসিতেছে। মূর্খকে ধিক্। মাতার প্রতি ভক্তি কর। ভরত রামের পর জন্মিয়াছিলেন। কাশীর নিকটে গঙ্গা। যুবাটী গ্রামাভিমুখে আসিতেছে। গঙ্গার উভয় তীরে মনুষ্যগণ বাস করিতেছে। ঋষি কুমারদ্বয় এক মাস ধরিয়া বেদ পাঠ করিতেছেন। জল বিনা কেহই জীবিত থাকে না।

তৃতীয়া।

৮। অনভিহিত অর্থাৎ অনুক্তা কর্ত্তা এবং করণ কারকে তৃতীয়া বিভক্তি হয়; যথা—রামেণ বাণেন হতো বালী। ২।৩।১৮

৯। প্রকৃতি প্রভৃতি কতকগুলি শব্দের উত্তর তৃতীয়া বিভক্তি হয়; যথা—প্রায়েণ যাজ্ঞিকঃ। গোত্রেণ গার্গ্যঃ। সমেনৈতি। দ্বি দ্রোণেন ধান্যং ক্রীণাতি। সুখেন যাতি। ২।৩।১৮ বার্ত্তিক সিঃ

১০। অপবর্গ অর্থাৎ ফলপ্রাপ্তি বুঝাইলে কাল ও অধ্ববাচক শব্দের উত্তর তৃতীয়া বিভক্তি হয়; যথা—অহ্না ক্রোশেন বা অনুবাকোঽধীত। ২।৩৬

১১। সহার্থ যোগে অপ্রধানে তৃতীয়া বিভক্তি হয়; যথা—পুত্রেণ সহাগতঃ পিতা। ২।৩।১৯

১২। যে অঙ্গের বিকৃতি হওয়ায় অঙ্গীর, বিকার লক্ষিত হয়, সেই অঙ্গবাচক শব্দের উত্তর তৃতীয়া বিভক্তি হয়; যথা—পাদেন খঞ্জঃ। পৃষ্ঠেন কুব্জঃ। চক্ষুষা কাণঃ। ২।৩।২০

১৩। প্রকার বাচক শব্দের যোগে লক্ষণে তৃতীয়া বিভক্তি হয়; যথা—জটাভিস্তাপসঃ। ২।৩।২১

১৪। হেতু অর্থে তৃতীয়া বিভক্তি হয়; যথা—দণ্ডেন ঘটঃ। পুণ্যেন দৃষ্টো হরিঃ। অধ্যয়নেন বসতি। ২।৩।২৩

চতুর্থী।

১৫। অনভিহিত অর্থাৎ অনুক্ত সম্প্রদানে চতুর্থী বিভক্তি হয়; যথা—বিপ্রায় গাং দদাতি। পত্যে শেতে। হরয়ে রোচতে ভক্তিঃ ইত্যাদি। ২।৩।১৩

১৬। তাদর্থ বুঝাইলে অর্থাৎ কোনও বস্তু বা ক্রিয়া যাহার নিমিত্তে অভিপ্রেত হয়, তাহার উত্তর চতুর্থী বিভক্তি হয়; যথা—মুক্তয়ে হরিং ভজতি। অশ্বায় ঘাসঃ। ১।৪।৪৪ বার্ত্তিক

১৭। ক্লপ্পূর্থক ধাতুর যোগে, সম্পদ্যমানের উত্তর চতুর্থী বিভক্তি হয়; যথা—ভক্তির্জ্ঞানায় কল্পতে, সম্পদ্যতে, জায়তে ইত্যাদি। ১।৪।৪৪ বার্ত্তিক।

১৮। উৎপাৎ দ্বারা জ্ঞাপিত বিষয়ের উত্তর চতুর্থী বিভক্তি হয়; যথা—

বাতায় কপিলা বিদ্যুৎ আতপায়াতি লোহিনী।
পীতা বর্ষায় বিজ্ঞেয়া দুর্ভিক্ষায়সিতা ভবেৎ॥ ১।৪।৪৪ বার্ত্তিক

১৯। হিতশব্দের যোগে চতুর্থী বিভক্তি হয়; যথা—ব্রাহ্মণায় হিত ১।৪।৪৪ বার্ত্তিক

২০। যে স্থলে তুমন্ত ক্রিয়াপদ উহ্য থাকে, তাহার কর্ম্মে চতুর্থী বিভক্তি হয়; যথা—ফলেভ্যো যাতি, ফলান্যাহর্ত্তুমিত্যর্থঃ। মশকায় ধূমঃ, মশকং বারয়িতুমিত্যর্থঃ। ২।৩।১৪

২১। তুমুন্ প্রত্যয়ান্তের পরিবর্ত্তে প্রযুক্ত ভাবার্থক কৃৎপ্রত্যয়ান্তের উত্তর চতুর্থী বিভক্তি হয়; যথা—যাগায় যাতি (যষ্টুম্ যাতি ইত্যর্থঃ)। ২।৩।১৫

২২। নমস্, স্বস্তি, স্বাহা, স্বধা, অলং (১) ও বষট্ শব্দের যোগে চতুর্থী বিভক্তি হয়; যথা—হরয়ে নমঃ। প্রজাভ্যঃ স্বস্তি। অগ্নয়ে স্বাহা। পিতৃভ্য স্বধা। দৈত্যেভ্যঃ হরিরলং। ইন্দ্রায় বষট্। ২।৩।১৬

২৩। দিবাদিগণীয় মন্ ধাতুর অবজ্ঞাসূচক কর্ম্মে বিকল্পে চতুর্থী বিভক্তি হয় (২); যথা—ত্বামহং তৃণায় তৃণং বা মন্যে, অর্থাৎ তৃণ অপেক্ষাও অপকৃষ্ট মনে করি। ২।৩।১৭

২৪। চেষ্টা বুঝাইলে গত্যর্থ ধাতুর অধ্ববাচক ভিন্ন কর্ম্মে বিকল্পে চতুর্থী বিভক্তি হয়, যথা—গ্রামায় যাতি, গ্রামং যাতি। "প্রীতঃ প্রতস্থে পুনরাশ্রমায়"। চেষ্টা না বুঝাইলে, যথা—মনসা পাটলিপুত্রং গচ্ছতি। অধ্ববাচক শব্দ কর্ম্ম হইলে, যথা—অধ্বানং গচ্ছতি, পন্থানং গচ্ছতি। ২।৩।১২

(১) অলং শব্দের অর্থবাচক অন্য শব্দের যোগেও চতুর্থী হয়; যথা—দৈত্যেভ্যঃ হরিঃ প্রভুঃ শক্ত সমর্থ ইত্যাদি।

(২) নৌ, কাকঃ অন্ন, শৃগাল ইহাদের কর্ম্মে হয় না; যনা—ত্বামহং শৃগালং মন্যে।

## উদাহরণ।

সে হস্তদ্বারা গ্রহণ করিতেছে—সঃ হস্তেন গৃহ্লাতি। বৃদ্ধ শোকে রোদন করিতেছে—বৃদ্ধঃ শোকেন রোদিতি। ধর্ম্মরাজ ভ্রাতৃগণের সহিত বনে গিয়াছিলেন—ধর্ম্মরাজো ভ্রাতৃভিঃ সহ বনং যযৌ। বিদ্যাহীন—বিদ্যয়া হীনঃ। বহুবাক্য ব্যয়ে প্রয়োজন কি—বহু বাক্য ব্যয়েনালম্। ধনে প্রয়োজন—ধনেন প্রয়োজনম্। কর্ণে বধির—কর্ণেন বধিরঃ। বিনা যত্নে কিছুই সিদ্ধ হয় না—যত্নেন বিনা কিমপি ন সিধ্যতি। স্বভাবে সরল—প্রকৃত্যা সরলঃ। রাজা বিপ্রকে ভূমিদান করিতেছেন—রাজা বিপ্রায় ভূমিং দদাতি। দানের নিমিত্ত ধনোপার্জ্জন—দানায় ধনোপার্জ্জনম্। পিপাসা নিবৃত্তির জন্য জল—পিপাসায়ৈজলম্। পুত্রের হিত—পুত্রায় হিতম্। দুহিতার সুখ—দুহিত্রে সুখম্। বাসুদেবকে প্রণাম—বাসুদেবায় নমঃ। ভৃত্য জল আনিবার নিমিত্ত সরোবরে যাইতেছে—ভৃত্য সলিলায় সরোবরং গচ্ছতি। তোমাকে তৃণ অপেক্ষাও অপকৃষ্ট মনে করি—ত্বামহং তৃণায় তৃণংবা মন্যে। গ্রামে যাইতেছে—গ্রামায় গচ্ছতি, গ্রামং গচ্ছতি।

## প্রশ্ন।

১। নিম্নলিখিত বাক্যগুলি ইংরাজী বা বাঙ্গালা ভাষায় অনুবাদ কর এবং প্রত্যেক পদের পরিচয় দাও।

বালিকা নাসিকয়া পুষ্পং জিঘ্রতি। রামঃ লক্ষ্মণেন সহ বনং জগাম। কেনাপি সার্দ্ধং কলহঃ ন কর্ত্তব্যঃ। রোগহীনস্য ঔষধেন কিম্। পাদেন খঞ্জঃ। দরিদ্রঃ দুঃখেন যাচতে। রামেণ বিনা মম জীবিতং ন স্থাস্যতি। জাত্যা ব্রাহ্মণঃ। নাম্না কালিদাসঃ। ধনী দরিদ্রায় ধনং দদাতি। স্নানায় নদীং যাতি। আতপায় ছত্রম্। বালকায় হিতং। সুখং শিষ্যায়। নমো

গুরবে। অগ্নয়ে স্বাহা। স্বধা পিতৃভ্যঃ। স ত্বাং তৃণায় মন্যতে। ব্রজায় ব্রজতি।

২। নিম্নলিখিত বাক্যগুলি সংস্কৃতে অনুবাদ কর।

বালকটী হস্তদ্বারা পুস্তকখানি গ্রহণ করিতেছে। যদু ভ্রাতৃগণের সহিত বিদ্যালয়ে গিয়াছে। কাহারও সহিত বিরোধ করা উচিত নয়। গর্ব্বশূন্য। বিবাদে প্রয়োজন নাই। জাতিতে শূদ্র। পায়ে খোঁড়া। আমরা দুজনে আছি। ভিক্ষুককে ভিক্ষা দাও। অশ্বের নিমিত্ত ঘাস। জ্ঞানের নিমিত্ত অধ্যয়ন। রোগ নিবৃত্তির জন্য ঔষধ। শিষ্যের হিত। মাতার সুখ। পিতাকে প্রণাম। সে আমাকে তৃণ অপেক্ষাও লঘু মনে করে। গৃহে যাইতেছে।

## পঞ্চমী।

২৫। অপাদানে পঞ্চমী বিভক্তি হয়; যথা—গ্রামাদায়াতি। ধাবতোঽশ্বাৎ পততি ইত্যাদি। ২।৩।২৮

২৬। যাহা হইতে অধ্ব ও কালের পরিমাণ হয়, তাহাতে পঞ্চমী বিভক্তি হয়; যথা—বনাদ্‌গ্রামো যোজনং। কার্ত্তিক্যা অগ্রহায়ণী মাসে। ১।৪ ৩১ বার্ত্তিক

২৭। অন্যার্থ, আরাৎ, ইতর, ঋতে, দিক্‌শব্দ এবং যে সকল শব্দের উত্তরভাগ অঞ্চু, আচ্‌, আহি এই সকল শব্দের যোগে পঞ্চমী বিভক্তি হয়; যথা—অন্যো ভিন্ন ইতরো বা কৃষ্ণাৎ। আরাদ্‌বনাৎ। ঋতে কৃষ্ণাৎ। পূর্ব্বো গ্রামাৎ। প্রাক্ প্রত্যগ্ বা গ্রামাৎ। দক্ষিণা গ্রামাৎ দক্ষিণাহি গ্রামাৎ। ২।৩।২৯

২৮। প্রভৃত্যর্থ যোগে পঞ্চমী বিভক্তি হয়; যথা—ভবাৎ প্রভৃতি আরভ্যঃ বা সেব্যো হরিঃ। ২।৩২৯ সিঃ

২৯। বহিস্ শব্দের যোগে পঞ্চমী বিভক্তি হয়; যথা—গ্রামাদ্ বহিঃ। ২।৩২৯ সিঃ

৩০। বর্জনার্থক অপ এবং পরি, মর্য্যাদা এবং অভিবিধ্যর্থক আঙ্, যোগে পঞ্চমী বিভক্তি হয়; যথা—অপহরেঃ, পরিহরেঃ বা সংসারঃ। আমুক্তে সংসারঃ। আসকলাদ্ ব্রহ্মঃ। ২।৩।১০

৩১। প্রতিনিধি এবং প্রতিদান অর্থে প্রতি শব্দের যোগে পঞ্চমী বিভক্তি হয়; যথা—প্রদ্যুম্নঃ কৃষ্ণাৎ প্রতি। তিলেভ্যঃ প্রতি যচ্ছতি মাসান্। ২।৩।১১

৩২। যে ঋণকর্ত্তা না হইয়া ক্রিয়ার হেতু হয়, তাহার উপর পঞ্চমী বিভক্তি হইয়া থাকে; যথা—শতাদ্‌বদ্ধঃ। ২।৩।২৪

৩৩। স্ত্রীলিঙ্গ না হইলে গুণবাচক হেতুর উত্তর বিকল্পে পঞ্চমী বিভক্তি হয়; যথা—জাড্যোন বদ্ধঃ। ২।৩।২৫

৩৪। কোন কোন স্থলে গুণবাচক না হইলেও এবং স্ত্রীলিঙ্গ হইলেও হেতুতে পঞ্চমী বিভক্তি হয়; যথা—বহ্নিমান্ ধূমাৎ। নাস্তি ঘটঃ অনুপলব্ধে। ২।৩।২৫

৩৫। পৃথক্, বিনা, এবং নানা শব্দের যোগে বিকল্পে পঞ্চমী, তৃতীয়া এবং দ্বিতীয়া বিভক্তি হয়; যথা—পৃথক রামাৎ, রামেণ রামং বা ইত্যাদি। ২।৩।৩২

৩৬। অদ্রব্যার্থক স্তোক, অল্প, কৃচ্ছ্র, ও কতিপয় শব্দের উত্তর করণে বিকল্পে পঞ্চমী ও তৃতীয়া বিভক্তি হয়; যথা—স্তোকেন, স্তোকাদ্ বা মুক্তঃ। ২।৩।৩৩

৩৭। দূর এবং অন্তিক শব্দের যোগে বিকল্পে পঞ্চমী, তৃতীয়া এবং দ্বিতীয়া বিভক্তি হয়; যথা—গ্রামস্য দূরাৎ, দূরেণ, দূরং বা ইত্যাদি।

## ষষ্ঠী।

৩৮। কারক ও প্রাতিপদিকার্থ ভিন্ন অন্য সম্বন্ধ বুঝাইবার জন্য শব্দের উত্তর ষষ্ঠী বিভক্তি হয়; যথা—রাজ্ঞঃ পুরুষঃ। ২।৩।৫০

৩৯। সম্বন্ধ মাত্র বিবক্ষা থাকিলে কর্ম্মাদি কারকের উত্তরও ষষ্ঠী বিভক্তি হয়; যথা—শতাং গতং, মাতুঃ স্মরতি ইত্যাদি। ২।৩।৫০

৪০। হেতু শব্দ প্রয়োগে হেত্বর্থে ষষ্ঠী বিভক্তি হয়; যথা—অন্নস্য হেতোর্বসতি। ২।৩।২৬

৪১। হেত্বর্থে সর্ব্বনাম এবং হেতু শব্দের প্রয়োগ থাকিলে বিকল্পে তৃতীয়া এবং ষষ্ঠী বিভক্তি হয়; যথা—কেন হেতুনা বসতি। কস্য হেতোঃ। ২।৩।২৭

৪২। নিমিত্ত পর্য্যায় প্রয়োগে প্রায় সকল বিভক্তিরই প্রয়োগ হইয়া থাকে; যথা—কিং নিমিত্তং বসতি। কেন নিমিত্তেন। কস্মৈ নিমিত্তায় ইত্যাদি। এইরূপ কিং কারণং, কো হেতুঃ, কিং প্রয়োজনম্ ইত্যাদি।

৪৩। নিমিত্ত পর্য্যায়ের সহিত সর্ব্বনাম ভিন্ন অন্য শব্দের প্রয়োগ হইলে প্রথমা ও দ্বিতীয়া বিভক্তি হয় না; যথা—জ্ঞানেন নিমিত্তেন হরিঃ সেব্যঃ। জ্ঞানায় নিমিত্তায় ইত্যাদি।

৪৪। অতস্ অর্থ প্রত্যয়ান্ত শব্দের যোগে ষষ্ঠী বিভক্তি হয়; যথা—গ্রামস্য দক্ষিণতঃ পুরঃ, পুরস্তাৎ; উপরি উপরিষ্টাৎ ইত্যাদি। ২।৩।৩০

৪৫। এনপ্ প্রত্যয়ান্ত শব্দের যোগে বিকল্পে দ্বিতীয়া ও ষষ্ঠী বিভক্তি হয়; যথা—দক্ষিণেন গ্রামং গ্রামস্য বা ইত্যাদি। ২।৩।৩১

৪৬। দূর এবং অন্তিকার্থ শব্দের যোগে বিকল্পে পঞ্চমী ও ষষ্ঠী বিভক্তি হয়; যথা—দূরং নিকটং গ্রামস্য গ্রামাৎবা। ২।৩।৩৪

৪৭। কৃৎপ্রত্যয়ান্ত শব্দের যোগে কর্ত্তা এবং কর্ম্মে ষষ্ঠী বিভক্তি হয়; যথা—কৃষ্ণস্য কৃতিঃ। জগতঃ কর্ত্তা। ২।৩।৬৫

৪৮। কৃদন্তের সহিত 'কর্ত্তা এবং কর্ম্ম উভয়ই উপস্থিত থাকিলে কর্ম্মেই ষষ্ঠী বিভক্তি হয়; যথা—আশ্চর্য্যঃ গবাং দোহঃ অগোপেন। ২।৩।৬৬

৪৯। বর্ত্তমানকালে বিহিত ক্ত প্রত্যয়ের যোগে কর্ত্তায় ষষ্ঠী হয়; যথা—রাজ্ঞাং মতঃ বুদ্ধঃ পূজিতঃ বা। ২।৩।৬৭

৫০। অধিকরণবাচক ক্ত প্রত্যয়ান্তের যোগে ষষ্ঠী বিভক্তি হয়; যথা—ইদমেষামাসিতম্ শয়িতম্ গতং ভুক্তং বা। ২।৩।৬৮

৫১। কৃৎপ্রত্যয়ান্তের ( তব্য, অনীয়, য ) যোগে, কর্ত্তায় বিকল্পে ষষ্ঠী বিভক্তি হয়; যথা—ময়া মম বা সেব্যো হরিঃ। ২।৩।৭১

৫২। তুলা এবং উপমা ভিন্ন তুল্যার্থ শব্দের যোগে বিকল্পে তৃতীয়া এবং ষষ্ঠী বিতক্তি হয়; যথা—তুল্যঃ সদৃশঃ সমো বা কৃষ্ণস্য কৃষ্ণেণ বা। কিন্তু তুলা এবং উপমা শব্দের যোগে কেবল ষষ্ঠী বিভক্তি হয় যথা—তুলা উপমা বা কৃষ্ণস্য নাস্তি। ২।৩।৭২

৫৩। আয়ুষ্য, মদ্র, ভদ্র, কুশল, সুখ, অর্থ এবং হিত এই সকল অর্থবাচক শব্দের যোগে আশীর্ব্বাদ বুঝাইলে বিকল্পে চতুর্থী ও ষষ্ঠী বিভক্তি হয়; যথা—আয়ুষ্যং কৃষ্ণায় কৃষ্ণস্য বা ভূয়াৎ। এইরূপ মদ্রং, ভদ্রং ইত্যাদি। ২।৩।৭৩

## সপ্তমী।

৫৪। অধিকরণে সপ্তমী বিভক্তি হয়; যথা—কটে আস্তে, স্থাল্যাং পচতি। ২।৩।৩৬

৫৫। দূরার্থ ও অন্তিকার্থ শব্দের উত্তর সপ্তমী বিভক্তি হয়; যথা—মনুষ্য দূরে অন্তিকে বা ( দূরং, দূরেণ, দূরাদ্ বা )। ২।৩।৩৭

৫৬। ক্ত প্রত্যয়ান্তের উত্তর ইন্ প্রত্যয় যুক্ত হইলে ক্ত প্রত্যয়ান্তের কর্ম্মে সপ্তমী বিভক্তি হয়; যথা—অধীত ব্যাকরণে। বার্ত্তিক

৫৭। সাধু এবং অসাধু শব্দের যোগে সপ্তমী বিভক্তি হয়; যথা—সাধু কৃষ্ণো মাতরি। অসাধুর্মাতুলে। বার্ত্তিক

৫৮। কর্ম্মের সহিত সম্বন্ধ (১) থাকিলে ক্রিয়ার নিমিত্ত অর্থাৎ ফলে সপ্তমী বিভক্তি হয়;—

কর্ম্মণি দ্বীপিনং হন্তি, দন্তয়োর্হন্তি কুঞ্জরম্,
কেশেষু চমরীং হন্তি, সীম্নি পুষ্কলকো হতঃ। বার্ত্তিক

৫৯। যাহার ভাব দ্বারা অন্য ক্রিয়ার ভাব লক্ষিত অর্থাৎ নির্দ্দিষ্ট হয় তাহার উত্তর সপ্তমী বিভক্তি হয়। ঐ বিভিক্তি যুক্ত পদটি উক্ত নির্দ্দিষ্ট ক্রিয়ার কাল নির্দ্দেশ করে; যথা—গোষু দুহ্যমানাসু গতঃ। ২।৩।৩৭

৬০। অনাদর আধিক্য বুঝাইলে ভাবলক্ষণে বিকল্পে ষষ্ঠী ও সপ্তমী বিভক্তি হয়; যথা—রুদতি পুত্রাদিকে, রুদতো বা পুত্রাদিকস্য প্রাব্রাজিৎ (রুদন্তং পুত্রাদিকং অনাদৃত্যঃ)। ২।৩।৩৮

৬১। স্বামী, ঈশ্বর, অধিপতি, দায়াদ, সাক্ষী, প্রতিভূ, প্রসূত, শব্দের যোগে বিকল্পে ষষ্ঠী ও সপ্তমী বিভক্তি হয়; যথা গবাং গোষু বা স্বামী। গবাং গোষু বা প্রসূতঃ ইত্যাদি। ২।৩।৩৯

৬২। তৎপর এই অর্থে আযুক্ত, এবং কুশল শব্দের যোগে বিকল্পে ষষ্ঠী ও সপ্তমী বিভক্তি হয়; যথা—আযুক্তঃ কুশলো বা হরিপূজনে হরিপূজনস্য বা। ২।৩।৪০

৬৩। জাতি, গুণ, ক্রিয়া বা সংজ্ঞা দ্বারা সমুদায় হইতে একের পৃথক করণের নাম নির্দ্ধার। যে সমুদায় হইতে নির্দ্ধারণ করা যায়, তাহাতে বিকল্পে ষষ্ঠী ও সপ্তমী বিভক্তি হয়; যথা—নৃণাম্ নৃষু বা ব্রাহ্মণঃ শ্রেষ্ঠঃ। গবাং গোষু বা কৃষ্ণা বহুক্ষীরা। গচ্ছতাং গচ্ছৎসু ধাবন্ শীঘ্রঃ। ছাত্রাণাং ছাত্রেষু বা মৈত্রঃ পটুঃ। ২।৩।৪১

(১) এখানে সম্বন্ধ শব্দে সংযোগ বা সমবায় সম্বন্ধ বুঝিতে হইবে।

৬৪। নির্দ্ধার্য্যমানের ভেদ স্বয়ং সিদ্ধ হইলে, যাহা হইতে নির্দ্ধারণ হয় তাহার উত্তর পঞ্চমী বিভক্তি হয়; যথা—মাথুরিভ্যঃ পাটলিপুত্রাঃ আঢ্যতরাঃ। ২।৩।৪২

৬৫। প্রশংসা বুঝাইলে এবং প্রতি প্রভৃতি শব্দের প্রয়োগ না থাকিলে সাধু এবং নিপুণ শব্দের যোগে সপ্তমী বিভক্তি হয়; যথা—মাতরি সাধুঃ নিপুণো বা। কিন্তু "নিপুণো রাজ্ঞঃ ভৃত্যঃ," এস্থলে তত্ত্ব কথনই এই বাক্যের অভিপ্রায়, প্রশংসা করা নহে এজন্য এখানে নিপুণ শব্দের যোগে সপ্তমী বিভক্তি হইল না। ২।৩।৪৩

৬৬। প্রসিত ও উৎসুক শব্দের যোগে সপ্তমী ও তৃতীয়া বিভক্তি হয়; যথা—প্রসিতঃ উৎসুকো বা হরিণা হরৌ বা। ২।৩।৪৪

৬৭। শক্তিদ্বয়ের মধ্যবর্ত্তী কাল বা অধ্ববাচক শব্দের উত্তর পঞ্চমী বা সপ্তমী বিভক্তি হয়; যথা—অধ্ব ভুক্ত্বা অয়ং দ্ব্যহে দ্ব্যহাদ্ধা ভোক্তা। ইহ স্থোয়ং ক্রোশে ক্রোশদ্বা লক্ষ্যং বিদ্ধেৎ। ২।৩।৭

## উদাহরণ।

বৃক্ষ হইতে ফল পতিত হইতেছে—বৃক্ষাৎ ফলং পততি। মাতা প্রাসাদ হইতে নিরীক্ষণ করিতেছেন—মাতা প্রাসাদাৎ পশ্যতি। সে আসনেবসিয়া দেখিতেছে—স আসনাদব-লোকয়তি। অর্থ অপেক্ষা কীর্ত্তিলাভ শ্রেষ্ঠ—অর্থেভ্যঃ কীর্ত্তিলাভো গরীয়ান্। মিত্র ভিন্ন অন্য কে পরিত্রাণ করিতে পারে—মিত্রাদন্যঃ কঃ পরিত্রাতুং সমর্থঃ। ধৃতরাষ্ট্র জন্মাবধিঅন্ধ ছিলেন—ধৃতরাষ্ট্রঃ জন্মনঃ প্রভৃতি অন্ধো বভূব। শ্রম ব্যতিরেকে কেহ বিদ্যা উপার্জ্জন করিতে সমর্থ হয় না—শ্রমাদৃতে কোঽপি বিদ্যামর্জ্জয়িতুং ন শক্নোতি। ইহা উহা হইতে পৃথক—ইদমমুষ্মাৎ পৃথক। মরণ পর্য্যন্ত হরিসেবা করা উচিত—আ মৃত্যোঃ সেবিতব্যঃ হরিঃ।

নগরের বাহিরে এবং দূরে পান্থনিবাস আছে—নগরাদ্বহির্দূরঞ্চ পান্থনিবাসো বর্ত্ততে। আনন্দ হেতু নৃত্য করিতেছে—আনন্দাৎ নৃত্যতি। পাপ না করিলে দুঃখ হয় না—পাপাৎ বিনা দুঃখং ন ভবতি।

নদীর জল—নদ্যাঃ জলম্। বিদ্যার সমান ধন নাই—বিদ্যয়াঃ সমং ধনং নাস্তি। তোমার পিপাসা—তব পিপাসা। সুখের ভোগ—সুখস্য ভোগঃ। যে পিতার প্রতিকূল পণ্ডিতদিগের মতে সে পুত্রই নহে—প্রতিকূলঃ পিতুর্যশ্চ ন স পুত্রঃ সতাং মতঃ। জলচরদিগকে জানাইল—জলচরাণাং নিবেদয়ামাস। আমি মৎস্য মাংসে তৃপ্ত হইয়াছি—তৃপ্তোঽহং মৎস্য মাংসানাং মাংসৈর্বা। পুত্র মাতাকে স্মরণ করিতেছে—মাতুঃ মাতরং বা স্মরতি পুত্রঃ।

সূর্য্য উদিত হইলে পদ্ম প্রকাশ পায়—সূর্য্যে উদিতে সতি পদ্মং প্রকাশতে। শিশু রোদন করিতে থাকিলেও পিতা প্রস্থান করিলেন—রুদতি শিশৌ রুদতঃ শিশোর্বা পিতা প্রতস্থে। দন্তের নিমিত্ত হস্তি মারে—দন্তয়োর্হন্তি কুঞ্জরম্—কবিদিগের মধ্যে কালিদাস শ্রেষ্ঠ—কবিনাং কবিষু বা কালিদাস শ্রেষ্ঠঃ।

## প্রশ্ন।

১। নিম্নলিখিত বাক্যগুলি বাঙ্গালা বা ইংরাজীতে অনুবাদ করিয়া প্রত্যেক পদের বিভক্তির কারণ নির্দ্দেশ কর।

সঃ অশ্বাৎ পপাত। বালকঃ বৃক্ষাৎ পশ্যতি। ধনাৎ বিদ্যা গরীয়সী। প্রয়াগাৎ ত্রিংশৎ ক্রোশাঃ। অগ্রহায়ণাৎ পঞ্চমাসাঃ। দরিদ্রঃ দুঃখাৎ রোদিতি। আশৈশবাৎ। ইদমস্মাদ্ভিন্নম্। উত্তরো গৃহাৎ। ভোজনাৎ প্রাক্। গৃহাৎ বহিঃ। চৈত্রাৎ পৃথক্। দুঃখাৎ রোদিতি। শ্রমাৎ বিনা সুখং ন ভবতি। জ্ঞানাদৃতে সুখং ন ভবতি। গ্রামাৎ বহিঃ। শয়নাৎ পূর্ব্বম্।

বৃক্ষস্য শাখা। বিনয়স্য তুল্যো গুণো নাস্তি। তব ভোজ্যঃ। দুঃখস্য ভোগঃ। জগতঃ পূজিতঃ। অশ্বস্য গতিঃ। ধনস্য দাতা। রাজ্ঞাং মতঃ। ইদমেষাং শয়িতম্। পুত্রো মাতুঃ স্মরতি। রজন্যাং প্রভাতায়াং স প্রস্থিতঃ। কেশেষু চমরীং হন্তি। নৃণাং নৃষু বা ব্রাহ্মণো গুরুঃ। বর্ণেষু বর্ণানাং বা ব্রাহ্মণঃ শ্রেষ্ঠঃ।

২। নিম্নলিখিত বাক্যগুলি সংস্কৃতে অনুবাদ কর।

মেঘ হইতে বৃষ্টি পতিত হইতেছে। রাজা সিংহাসনে বসিয়া দেখিতেছেন। ধন অপেক্ষা বিদ্যার গৌরব অধিক। মাতা ভিন্ন অন্য কে যত্ন করিতে পারে। তিনি জন্মাবধি বধির ছিলেন। শ্রম ব্যতিরেকে ধনোপার্জ্জন হয় না। অলকাপুরী কৈলাস্ পর্ব্বত হইতে পৃথক নহে। মৃত্যুপর্য্যন্ত পিতা মাতার সেবা করিবে। নগরের বাহিরে বিদ্যামন্দির আছে। ধর্ম্ম বিনা সুখ হয় না।

কোকিলের রব। তরুগুলির ফলসকল শোভা পাইতেছে। যুধিষ্ঠিরের তুল্য কেহই সত্যবাদী ছিলেন না। জগতের কর্ত্তা। সাধুদিগের মত। তাঁহার সদৃশ কেহই দয়ালু নাই। রজনী প্রভাত হইলে রাম বনে গমন করিবেন। তোমার ধর্ম্ম বিষয়ে মতি হউক। পেচক রাত্রিকালে নিদ্রা যায় না। গমনকারীদিগের মধ্যে যে দৌড়ায় সেই শীঘ্র যায়।

---

## বাচ্যপ্রকরণ (Voice).

১। ক্রিয়া নিজের রূপ দ্বারা যাহাকে নির্দ্দেশ করে তাহাই তাহার বাচ্য। যেমন, 'করোতি' বলিলে, 'কর্ত্তা করোতি' এইরূপ অর্থ বুঝায় বলিয়া 'করোতি' এই পদ নিজের কর্ত্তাকেই নির্দ্দেশ করিতেছে; সুতরাং

